কোটিবর্ষ, পৌণ্ড্রবর্ধন, মহাস্থান—কোথায় সে সব, সে সব কাদের?

বাড়িতে বসে মনের মতো করে তিনি গড়ে তুলছেন লোকেশ আর প্রণতিকে। লোকেশ গতবছর ইকনমিক্সে এম. এ পাস করেছে। প্রণতি প্রাইভেটে বি. এ. পরীক্ষা দেবে। এই দুটি ছেলেমেয়ে নিয়েই অমরেশের সংসার। সন্ধ্যা-প্রদীপের মতো শান্ত আর স্নিগ্ধ মেয়ে প্রণতি। ঘরের কোণে বসে পড়তে ভালবাসে, ভালবাসে নিজের ইচ্ছেমতো ছবি আঁকতে। কিন্তু লোকেশ তা নয়। ইকনমিক্সের বই পড়ে তার চোখে আগুন জ্বলে ওঠে, খবরের কাগজের পাতা ওলটাতে ওলটাতে আত্মবিস্মৃত হয়ে যায়, বন্য বন্দী পশুর মতো ঘরের মধ্যে পায়চারি করতে থাকে। দাঁতে দাঁত চেপে বলে, উঃ, আমরা কি মানুষ!

উনিশশো তিরিশ সালে ইস্কুলের ছাত্র ছিল লোকেশ। এল লবণ আইন অমান্য আন্দোলন, এল সত্যাগ্রহ। ইস্কুলের গণ্ডী ভেঙে বাইরে ঝাঁপিয়ে পড়ল সে, তিন মাস জেল খেটে এল। তারপর থেকেই চলতি রাজনীতির ধারার সঙ্গে সে বরাবর যোগ রেখে এসেছে। পুলিসে বাড়ি সার্চ করেছে কতবার। কিন্তু অমরেশ কখনো কিছু বলেননি। তিনি বাপ, কিন্তু সেই অধিকারে ডিক্টেটারী করবার প্রেরণা তাঁর মনে জেগে ওঠেনি কোনোদিন। যে কাজ করতে চায় কাজ করতেই দাও তাকে।

কিন্তু উনিশশো বিয়াল্লিশের আগস্ট এসে দরজায় দাঁড়িয়েছে। কংগ্রেসের কণ্ঠরোধ হয়ে গেছে। নেতৃহীন দেশের যা কিছু বিক্ষোভ ভেঙে পড়েছে সর্বনাশা মূর্তিতে। আগুন জ্বলেছে, রক্ত ঝরছে।

স্টোভ ধরিয়ে বারান্দায় চায়ের জল চাপিয়েছে প্রণতি। চটির শব্দ করতে করতে লোকেশ এসে দেখা দিলে।

—চা করছিস নতি? আমারও জল নিস।

পিঠের ওপর আঁচলটাকে তুলে নিয়ে প্রণতি উঠে দাঁড়ালো।

বললে, এত রাত অবধি কোথায় ছিলে দাদা?

লোকেশ নির্বিকার মুখে বললে, কাজ ছিল।

—কাজ? তাই বুঝি ওই 'বন্দে মাতরম্' শুনতে পাচ্ছিলাম?

—ঠিক ধরেছিস নতি। তোর মাথায় তাহলে অন্তত এক ছটাকও বুদ্ধি আছে।

—সত্যি দাদা, ঠাট্টা নয়।—প্রণতির কালো চোখ আশঙ্কায় ছলছল করে উঠল ঃ এসব কি ভালো হচ্ছে? কাগজে দেখলাম, যেখানে-সেখানে হরদম গুলি চলছে। আর—

গুলি?—লোকেশের চোখে কী একটা একবার দপ করে ঝলক দিয়ে গেল ঃ জানিস তো, 'ওদের আঁখি যতই রক্ত হবে, মোদের আঁখি ফুটবে!'

—কিন্তু দাদা, সত্যাগ্রহের দীক্ষা কি আমরা এইভাবেই নিয়েছিলাম?

কয়েক মুহূর্ত লোকেশ চুপ করে দাঁড়িয়ে রইল। স্টোভের শোঁ শোঁ শব্দে যেন বহুদূর থেকে আসা ঝড়ের গর্জন। প্রণতির চোখে মুখে স্টোভের নীলাভ আলো প্রতিফলিত হয়ে পড়েছে। বাইরে ঘন হয়ে উঠেছে স্তরে স্তরে অন্ধকার। রাত্রির হাওয়ায় মাঠ থেকে ভেসে আসছে পাকা ফসলের গন্ধ। প্রণতির প্রশ্নটাকে এড়িয়ে গিয়ে লোকেশ জানাল, আমি বাবার ঘরে যাচ্ছি, তুই আমার চা নিয়ে আসিস।

কেটলিটার দিকে বোবা চোখ মেলে একা বসে রইল প্রণতি। সব দিক থেকেই তার হয়েছে মরণ। বাবা তো নিজের মধ্যেই তলিয়ে আছেন. স্বাধীন বাংলার, অতীত বাংলার

ইতিহাস লিখছেন তিনি। বাইরের পৃথিবীতে কী ঘটছে না ঘটছে সে দিকে দৃষ্টি নেই তাঁর, মনও নেই। মোটাসোটা বইগুলোর তত্ত্ব আর তথ্যের সমুদ্র মন্থন করে অমৃতের সাধনা করে চলেছেন তিনি।

আর লোকেশ চলেছে নিজে দুরূহ প্রতিজ্ঞার সংশয়াকীর্ণ বন্ধুর পথ দিয়ে। চারদিকের পৃথিবী ঘিরে একটা আসন্ন দুর্যোগ থম থম করছে, আর সব কিছুর কেন্দ্রস্থলে দাঁড়িয়ে আছে সে। প্রণতির ভয় করছে—ভয়ানক ভয় করছে। কেবলই মনে হচ্ছে যে-আগুনে লোকেশ ইন্ধন দিচ্ছে, সে আগুন তাকেই এবারে গ্রাস করবে।

কয়েক বছর আগেকার কথা মনে পড়ল প্রণতির. মোটরে করে ওরা বেড়াতে গিয়েছিল হিমালয়ের বুকে। সেখানে দু'পাশের খাড়া পাহাড় কেটে তিস্তার তীক্ষ্ণগামী নীলধারা ছুটে চলেছে, সেখানে একটা ঝোরার পাশে খিচুড়ি রান্না করে খেয়েছিল ওরা। সামনে পেছনে কালো পাহাড়—ঘর অরণ্যে রোমাঞ্চিত। মাথার ওপর উপড়ে-পড়া শালের গাছ বিরাটমূর্তি পাথরের চাঙাড়ে আটকে আছে। পাহাড়ের চূড়োয় গাছের ডালে বসে সন্দিগ্ধ চোখে তাকাচ্ছে ধনেশ পাখি। বীভৎস দুর্গম জঙ্গলে বাঘ আর ভালুকের রাজত্ব।

সকলের নিষেধ না শুনেই শুকনো ঝোরার পাথর কাটা পথ বেয়ে পাহাড়ে উঠে গিয়েছিল লোকেশ। বুনো পাহাড়ে ওঠা সহজ, কিন্তু নামা কঠিন। পায়ের তলা থেকে সর্ সর্ করে পাথর সরে যাচ্ছে, গুম্ গুম্ করে আছড়ে পড়ছে পাঁচশো ফুট নিচে। লোকেশ নামতে পারছিল না। তারপর একবার পা পিছলে গেল তার। সকলে আর্তনাদ করে উঠল, দারুণ ভয়ে আর্তনাদ করে চোখ বুজল প্রণতি।

কিন্তু কপাল-জোর ছিল লোকেশের। দশ-বারো ফুট গড়িয়ে একটা গাছের শিকড় আঁকড়ে ধরে নিশ্চিত মৃত্যুর হাত এড়িয়েছিল সেবারে। প্রায় দেড়-ঘণ্টা কঠিন পরিশ্রমের পরে যখন নিচে নেমে এসেছিল, তখন তার জামাকাপড় ছিঁড়ে টুকরো টুকরো হয়ে গেছে, সারা গায়ে রক্তের ছোপ।

এতটুকু দমে যায়নি সে। প্রণতিকে সস্নেহ ধমক দিয়ে বলেছিল, কাঁদছিস কেন বোকার মতো? মরতামই যদি, কী আর ক্ষতি হত তাতে? 'ফলেন্ এঞ্জেলে'র মতো ওপর থেকে নিচে আছড়ে পড়তাম, একটা গ্লোরিয়াস্ ডেথ দেখতে পেতিস। মরতে হয় তো অমনি করেই মরব। বিছানায় শুয়ে কাশতে কাশতে 'গঙ্গা-নারায়ণ-ব্রহ্ম'—ও আমার পোষাবে না।

সেই লোকেশ। 'ফলেন এঞ্জেলে'র মতো সে মরবে। ভালো হোক, মন্দ হোক, তার পথ সঙ্কটের দিকে। বিচার-নির্বিচারের প্রশ্নই ওঠে না। লবণ-অমান্য আন্দোলন, বোমার যুগ। 'দুর্গম গিরি, কান্তার মরু, দুস্তর পারাবারে'র পথ ভেঙে সে এগিয়ে যাবে। সেদিন ঝর্ণার পথ বেয়ে পাহাড়ে ওঠবার সময় সে কারো নিষেধ শোনেনি, আজও শুনবে না।

কেটলির জলটা টগ্‌বগ্ করে ফুটছে—বাইরে এমনি করে ফুটছে উত্তেজিত ভারতবর্ষের প্রাণ। স্টোভের চাবিটা খুলে দিল প্রণতি—একটা প্রকাণ্ড দীর্ঘশ্বাসের মতো টানা শব্দ করে স্টোভটা নিবে গেল।

জানালার ওপারে সন্ধ্যাতারাটা ঝলমল করছে। অমরেশ লিখছিলেন ঃ

''অষ্টম শতাব্দী। অরাজক বাংলাদেশে মাৎস্যন্যায় চলিতেছে। ভারতবর্ষের চারিদিক

হইতে মাংসলোভী গৃধিনীর মতো শক্তিগুলি দেশের উপরে হানা দিতেছে। অবিচার, অত্যাচার ও নিপীড়নে মানুষ হাহাকার করিতেছে। কিন্তু এই মুহূর্তে দেশের গণশক্তি জাগিয়া উঠিল, এই অরাজকতার অত্যাচার দূর করিবার জন্য দৃঢ়প্রতিজ্ঞ হইল। বপ্যটের পুত্র গোপালদেব জনগণের প্রতিনিধি হইয়া বাংলার সিংহাসন গ্রহণ করিলেন। তাম্রশাসনে তাঁহার মহিমা কীর্তিত হইল ঃ প্রকৃতিপুঞ্জ রাজলক্ষ্মীর প্রসারিত কর তাঁহার হস্তে ধারণ করাইল, দিঙ্মণ্ডল-প্রসারিত তাঁহার যশ পূর্ণিমা-রাত্রির জ্যোৎস্নাতুল্য অম্লান শুভ্রতায় পরিব্যাপ্ত হইয়া গেল—''

লোকেশ ঘরে ঢুকল। চটির শব্দে মুখ তুলে তাকালেন অমরেশ।

—কতখানি লেখা হল বাবা?

—বেশি আর এগোতে পারলাম কই। এত লেখবার আছে, এত ভাববার আছে—মৃদু নিঃশ্বাস ফেলে অমরেশ খাতাটা বন্ধ করে ফেললেন। প্রণতির কণ্ঠে যে আন্তরিকতা আর আগ্রহের সুর লোকেশের মধ্যে তা নেই। যেন নিতান্তই বাপের সঙ্গে একটা সহজ ভদ্রতা রক্ষা করে চলে সে। অমরেশ জানেন, অতীতকে লোকেশ শ্রদ্ধা করে না। প্রত্নতত্ত্বের অরণ্যে জাতীয় ঐতিহ্যের সন্ধান করে বেড়ানো তার কাছে নিছক আত্মবিলাস বলেই মনে হয়। ইকনমিক্সের ছাত্র সে, তার কাছে বর্তমানের দাবিটাই অগ্রগণ্য। নতুন আশা, নতুন আদর্শ, নতুন সংকল্প।

অমরেশ বললেন, বোসো, তোমার সঙ্গে কথা আছে।

ছোট টুলটার ওপরে লোকেশ বসল। তারপর সঙ্কুচিত ভাবে প্রতীক্ষা করতে লাগলো।

এক মুহূর্ত দ্বিধা করলেন অমরেশ। কয়েকবার নাড়াচাড়া করলেন পাণ্ডুলিপির পাতাগুলো। তারপর আস্তে আস্তে জিজ্ঞাসা করলেন, কী করতে চাও তুমি?

—কিসের কথা বলছেন?

—রাজনীতির। যে ঝড় তুলছ, তার মুখোমুখি দাঁড়াবার ক্ষমতা আছে তোমার?

লোকেশ হাসল ঃ ঝড়ের কাজ সে করবেই। যার শক্তি আছে ঝড়ের সঙ্গেই চলবে, আর যে পারবে না সে হাওয়ায় উড়ে যাবে। আমার মতো এক-আধজনের কথা তো ভাবিনি।

—তা বলছি না—অমরেশ আস্তে আস্তে কলমটা টেবিলের ওপরে ঠুকতে লাগলেন ঃ সকলের কথা, দেশের কথা। যা করতে যাচ্ছ, তার কি এখন সময় হয়েছে?

—সময়?—লোকেশ তেমনি মৃদু হাসল ঃ সময় তো আপনা থেকে আসে না বাবা, তাকে তৈরি করে নিতে হয়। ভুল যদি করি, সেও ভালো। কিন্তু এই লজ্জা আর অপমানের মধ্যে স্থির থাকতে পারছি না।

—হুঁ—অমরেশ এক মুহূর্ত চুপ করে রইলেন ঃ কিন্তু এই পথই তুমি বেছে নিলে শেষ পর্যন্ত। আরো তো অনেক কিছুই করবার ছিল তোমার। লেখাপড়া, কাজকর্ম—

লোকেশের চোখের সামনে অমরেশের পাণ্ডুলিপির পাতাগুলি হাওয়ায় উড়ে যাচ্ছে। জ্বলজ্বল করছে বলিষ্ঠ অক্ষর : ''সেই দারুণ দুর্দিনে দেশের গণশক্তি জাগিয়া উঠিল। এই অরাজকতার অত্যাচার দূর করিবার জন্য—''

লোকেশ বললে, সারাজীবন আপনি ইতিহাসের চর্চা করেছেন বাবা। আপনি তো জানেন, এমন একটা মুহূর্ত আসে যখন নিজের জন্যে যা কিছু সব মিথ্যে হয়ে যায়, তার চাইতে ঢের বড় কাজের ডাক আসে। আমি জানি, এ কথা আপনি মনের থেকে বলেননি।

অমরেশের মুখের ওপর দিয়ে একঝলক রক্ত খেলা করে গেল। যা বলতে যাচ্ছিলেন, বলতে পারলেন না। লোকেশ ছোট্ট একটুখানি খোঁচা দিয়েছে তাঁকে। স্বার্থপরের মতো ব্যক্তিগত ভালো-মন্দের কথা ভাববার দিন আর নেই ঃ বুড়ো হয়ে গেছেন অমরেশ, ক্লান্তি আর অবসাদের বোঝা এসে তাঁকে ঘিরে ধরেছে। আজ তিনি কামনা করেন একটি পরিপূর্ণ সংসার। গৃহী হয়েছে লোকেশ, ঘর বেঁধেছে, পরিজন মুখরিত একটি সংসারের মধ্যে সহজ হাসি আর আনন্দের আলোতে তাঁর অন্তিম দিনগুলো মধুর হয়ে উঠেছে। কিন্তু সে মন লোকেশের নয়—বৃহত্তর জগৎ, বৃহত্তম সত্যের ইঙ্গিত এসেছে তার কাছে।

অমরেশ ক্লিষ্টভাবে বললেন, বেশ।

গভীর সহানুভূতিভরে লোকেশ বাপের মুখের দিকে তাকালো। অমরেশকে সে বুঝতে পেরেছে, বুঝতে পেরেছে কোথায় তাঁর ব্যথা। কিন্তু কী করতে পারে সে। আজ নীড়ের মোহ নেই, দিগন্তের দাবি এসেছে। ঘরের মঙ্গলশঙ্খ তার জন্য নয়, সন্ধ্যার দীপালোকও তার নিভে গেছে।

ঘরে একটা দুঃসহ স্তব্ধতা। কে কী বলবে বুঝতে পারছে না। অমরেশ মাথা নিচু করে টেবিলের ওপর আঁচড় কাটতে লাগলেন, যেন লোকেশের মুখের দিকে তাকাতে সাহস হচ্ছে না তাঁর। লোকেশ জানালা দিয়ে বাইরের দিকে তাকিয়ে আছে অপলক দৃষ্টিতে। একটা সুতীব্র অস্বস্তি দুজনকেই পীড়িত করে তুলছে—আর বাতাসে বাজছে খস খস করে কাগজ ওড়বার শব্দ।

চা নিয়ে ঘরে ঢুকল প্রণতি। গুমোট একরাশ মেঘ যেন ঘরের মধ্য থেকে কেটে গেল।

নিঃশব্দে চায়ের পেয়ালায় চুমুক দিলেন দুজনে।

প্রণতি বললে, তোমার চা ঠিক হয়েছে বাবা?

অমরেশ জবাব দিলেন না, যেন কথাটা তিনি শুনতেই পাননি।

এক নিঃশ্বাসে চা শেষ করে লোকেশ উঠে দাঁড়ালো।

—আমি একটু বেরুচ্ছি নতি।

—এখন? এত রাতে?—প্রণতির কালো চোখে আশঙ্কার পাণ্ডুর ছায়া ঘনালো ঃ কোথায় চললে তুমি?

—কাজে।—লোকেশ সস্নেহে হাসল ঃ 'ডু অর ডাই।' আমার জন্যে ভাবিসনি নতি।

প্রণতির বুকের রক্ত ছলছল করে উঠল মুহূর্তে ঃ কখন ফিরবে?

—জানি না। জানি না হয়তো আর ফিরব কিনা। আজ অনেককেই অনেক কিছু দিতে হবে, হয়তো আমার ক্ষতিও তোদের সইবে।

লোকেশ আর দাঁড়ালো না। ঝড়ের গতিতে বেরিয়ে গেল বাইরে, অন্ধকার মাঠের পথে তার চটির শব্দটা মিলিয়ে গেল।

প্রণতি আর্তনাদ করে উঠল ঃ দাদা কোথায় গেল, বাবা?

অসহায়ের মতো মাথা নাড়লেন অমরেশ—তিনি জানেন না। শুধু প্রণতির চোখে পড়ল, তাঁর আঙুলগুলো থর থর করে কাঁপছে—লিখতে গিয়ে কাগজের ওপরে একটা আঁচড় পড়ে গেল।

অনেক রাত্রে অমরেশের ঘরের আলো নিভে গেল। কিন্তু প্রণতির চোখে ঘুম নেই, অতন্দ্র চোখ মেলে উৎকর্ণ হয়ে জেগে আছে সে। কখন ফিরবে লোকেশ, দরজায় কড়া

নাড়বে, দরজা খুলে দিতে হবে তাকে। কিন্তু কোথায় গেল লোকেশ, কী করতে গেল?

কালপুরুষের অতন্দ্র পাহারায় রাত্রির ভারমন্থর প্রহরগুলো চলেছে বয়ে। বাতাসে পাকা ফসলের গন্ধ। দূর বনান্ত কালি মেখে নিস্তব্ধ হয়ে আছে। ঘন অন্ধকারের মধ্যে বাতাস যেন কী একটা কথা অনবরত বলে চলেছে, আসমুদ্রহিমাচলের সমুদ্বেল প্রাণ-তরঙ্গ যেন বাণীমুখর হয়ে উঠেছে গাছের পাতায় পাতায়। চোখের জলের মতো শিশির পড়ছে টপ—টপ—টপ—

আর অমরেশ স্বপ্ন দেখছেন বিস্মৃত তাম্রলিপ্তের। স্তব্ধ বালুবেলার ওপরে আছড়ে পড়ছে ফেনায়িত নীল তরঙ্গ। 'গৌড় ভুজঙ্গ' শশাঙ্ক গুপ্তের রণতরীর মাথার উপরে উড়ছে শূলাঙ্ক-নিশান। বরুণছত্রধারী মহারাজার তলোয়ারের দীপ্তি সমস্ত আর্যাবর্তের ওপরে ঝিলিক দিয়ে উঠেছে। স্বাধীন বাংলা—বিজয়ী বাংলা। পায়ের নিচে চূর্ণ হয়ে গেছে মালব, জ্বলছে নালন্দার বিহার, আর্তনাদ করে মাটিতে লুটিয়ে পড়ল বোধিদ্রুম। বেদ—ব্রাহ্মণ—রাজা। হিন্দুশক্তি সহস্র শিখায় গৌড়ের আকাশকে আলো করে দিয়ে জ্বলছে অনির্বাণ যজ্ঞাগ্নির মতো।

—'বন্দে মাতরম্'—

চমকে জেগে উঠল প্রণতি—জেগে উঠে বিছানার ওপরে বসলেন অমরেশ। মাঠের ওপারে থানা, বন্দর। সেদিক থেকে সহস্র কণ্ঠে কোলাহল উঠছে। 'বন্দে মাতরম্'—'বন্দে মাতরম্'। কী হচ্ছে ওখানে? ওখানে কি প্রলয় চলেছে? আস্তে আস্তে আকাশটা লাল হয়ে উঠল—বন্দরে আগুন লেগেছে।

আগুনের শিখা আর চিৎকার—আকাশ-বাতাস-পৃথিবী কাঁপছে। দুম্ দুম্ করে বন্দুকের শব্দ।

ঘর থেকে পাগলের মতো ছুটে এল প্রণতি—আর্তনাদ করে আছড়ে পড়ল অমরেশের পায়ের কাছে ঃ বাবা, দাদা কোথায়, দাদা?

অমরেশের নিঃশ্বাস বন্ধ হয়ে আসছে—শুধু বন্দর নয়, সমস্ত পৃথিবীটাই তাঁর কাছে রাঙা হয়ে গেছে আগুনের রক্তাভ শিখায়। নিঃশব্দে প্রণতিকে তিনি বুকের মধ্যে টেনে নিলেন।

দুর্যোগ আর দুঃস্বপ্নের রাত্রি ভোর হয়ে গেল। পরদিন এল দারোগা, এল পুলিস। বাড়ি সার্চ করলে, জবানবন্দি নিলে অমরেশের। লোকেশ ফিরল না।

লোকেশ এল তিনদিন পরে—শহর থেকে। গোরুর গাড়িতে করে তাকে আনা হয়েছে রাশি রাশি কলাপাতায় মুড়ে। সারা গায়ে কয়লার গুঁড়ো মাখা—যাতে পচে না যায়। একটা উৎকট গন্ধে তার কাছে এগোনো যায় না। শব-ব্যবচ্ছেদে সমস্ত শরীর ক্ষত-বিক্ষত, কালো রক্ত আলকাতরার মতো এখানে ওখানে শুকিয়ে রয়েছে। বুকের বাঁ দিকে বুলেটের প্রকাণ্ড ক্ষত-চিহ্নটা হাঁ করে আছে—রক্তহীন দেহের নীল রঙের বিদীর্ণ হৃৎপিণ্ডটার আভাস।

নির্বাক শোক-ম্লান মুখে দু-একজন করে গাঁয়ের লোক এগিয়ে এল, কেউ দুটো ফুল ছড়িয়ে দিলে, কেউ আনল চন্দন কাঠ। স্বাধীন বাংলার সৈনিকদের দেহধূলির সঙ্গে লোকেশের চিতাভস্ম মিলিয়ে গেল।

লোকেশ বলেছিল, তার ক্ষতিও হয়তো সইবে। ক্ষতি সইল কিনা কে জানে, কিন্তু

দিনের পর দিন কাটতে লাগল অব্যাহত আর নির্ভুল নিয়মে। প্রতি মুহূর্তের প্রয়োজন, প্রতিদিনের ছোট বড় অসংখ্য দাবি-দাওয়া—সব মিথ্যে হয়ে যায় তবু বাঁচবার প্রয়োজন থাকে। সামনে যখন দেখা যায় কিছুই নেই, শুধু দুপুরের খররৌদ্রে কাঁপছে জ্বলন্ত মরীচিকা, দিকে-দিগন্তে অর্থহীন শূন্যতা, তখনো রক্তাক্ত-ক্লান্ত-চরণে পা ফেলে এগিয়ে চলে মানুষ।

কী আছে আর অমরেশের জীবনে, কিসের জন্যে তাঁর প্রত্যাশা, তাঁর স্বপ্ন। লোকেশ আর ফিরবে না কোনোদিন। বৃহত্তর পৃথিবীর আহ্বান কেড়ে নিয়েছে তাকে, ছিনিয়ে নিয়েছে চিরদিনের মতো। অমরেশের পৃথিবী থেকে চলে গেছে লোকেশ, চলে গেছে শৃঙ্খলিত অপমানের গণ্ডিসীমার বাইরে।

কিন্তু সত্যই কি লোকেশ নেই? বহু লোকের জ্বলন্ত চোখে, বহু মানুষের দৃষ্টির দীপ্তশিখাতে তা হলে কাকে দেখা যায়? কার প্রতিজ্ঞা বহু পেশীতে আজও আলোড়িত হয়ে উঠছে? একবার হয়তো ভুল হয়েছে আমাদের, একবার হয়তো হার মেনেছি আমরা। কিন্তু সেইখানেই কি শেষ? বারে বারে এমনি অবক্ষয়ের মধ্য দিয়ে আমরা পদচিহ্ন এঁকে যাই—আমাদের রক্তাক্ত পদলেখা জ্বলজ্বল করে জালিয়ানওয়ালার, সেবাগ্রামে, কর্ণফুলীর তীরে, বুড়ী-বালামের অরণ্যে, মেদিনীপুরের রাঙা মাটিতে। ভাবীকালের পথনির্দেশ সেই রক্তলিপিতে।

অমরেশের বয়স বেড়েছে। ঝুলে পড়েছে চোখের চামড়া, মাথার চুলে আরো বেশি করে ছড়িয়েছে শুভ্রতার আভরণ। কিন্তু নতুন আশ্বাস ও আশায় বুক ভরে উঠছে তার। বাংলাদেশের ইতিহাস লিখে চলেছেন অমরেশ ঃ

"জয়-পরাজয়, দুঃখ-দৈন্য-মৃত্যুর মধ্য দিয়া আগাইয়া চলে বাংলার জীবন। পাল বংশের শেষ শিখা নিভিয়া আসে, কুমার পাল, গোবিন্দ পালের মূর্তি মহাকালের বিস্মৃতি-যবনিকার অন্তরালে তিরোহিত হয়। বিক্রমশিলা ইতিহাসের পাতা হইতে মুছিয়া যায়, ওদন্তপুর ভুলিয়া যায় তাহার বর্ণগৌরব। স্ফটিক-মণ্ডিত জগদ্দল-বিহারের কোনো নির্দেশ বরেন্দ্রভূমির বুকে খুঁজিয়া পাওয়া যায় না। দুর্দিন, দুঃস্বপ্ন, মাৎস্যন্যায় দাক্ষিণাত্যের সেনবংশ—"

প্রণতির মুখে হাসি নেই, ফুঁপিয়ে ফুঁপিয়ে সারাক্ষণ কাঁদে লোকেশের জন্যে। তার লেখার টেবিল, তার পড়বার বইগুলো, ব্র্যাকেটে তার জামা কাপড়। তার ফাউন্টেন পেনের কালি এখনও শুকোয়নি। ঘরের দেওয়াল-ঘড়িতে সে যে দম দিয়ে গিয়েছিল, তার জোরে ঘড়িটা আজও চলছে। সব আছে, লোকেশ নেই, 'ফলেন্ এঞ্জেলের গ্লোরিয়াস ডেথ' দেখেছে প্রণতি—দেশের জন্যে নিজেকে বলি দিয়েছে সে। তবু মনে এক মুহূর্ত শান্তি নেই, তবু প্রতিক্ষণ বুকের ভিতরের ক্ষত চুঁইয়ে রক্ত পড়ে।

কিন্তু প্রতিদিনের দাবি আছে—প্রতি মুহূর্তের প্রয়োজন আছে। চোখের জল মুছে চায়ের পেয়ালা নিয়ে যথাসময়ে সে এসে দাঁড়ায় অমরেশের সামনে ঃ

—তোমার চায়ে আর একটু চিনি দেব বাবা?

অমরেশ আস্তে একটা চুমুক দিয়ে বলেন, না।

—কয়েকটা ফল কেটে আনব?

লেখার খাতার দিকে চোখ রেখে তেমনি অনাসক্ত ভাবেই জবাব দেন অমরেশ ঃ থাক এখন।

—আজ কতটা লিখলে বাবা?

জানালা দিয়ে শূন্য দৃষ্টিতে তাকান অমরেশ ঃ পালযুগ প্রায় শেষ করে আনলাম। তুই শেলফ্‌ থেকে ওই বইটে দিয়ে যা তো মা, The Last Monarchs of the Pala Dynasty in Bengal—

সেই কথাবার্তা—সেই পুরোনো দিনগুলোর পুনরাবৃত্তি। সব আছে অথচ কিছুই নেই। যান্ত্রিক জীবন, যান্ত্রিক মুহূর্ত। নিঃশব্দে চলে আসে নিজের ঘরে প্রণতি, তারপর টেবিলে বসে কাগজ আর তুলি টেনে নেয়। দিগন্তে অরণ্যময় কালো পাহাড় স্তব্ধ হয়ে দাঁড়িয়ে। বহু নীচে তিস্তার নীলধারা—মৃত্যুহিম প্রবাহ চলেছে পাথর কেটে, করকরে বালির মধ্য দিয়ে। আর শুকনো ঝোরার পথে একান্ত একখানা পাথরের চাঙাড়ের ওপরে দাঁড়িয়ে আছে লোকেশ। হাওয়ায় তার জামা উড়ে যাচ্ছে, তার মুখে ঝকঝক করছে দিনান্তের সূর্যকিরণ। 'দেবদূতের মৃত্যু'। হাতের তুলি থেমে যায় প্রণতির। চোখের জল পড়ে ছবিটা নষ্ট হয়ে গেছে।

দিনের পর দিন কাটে। যে আগুন জ্বলেছিল তার শিখা আস্তে আস্তে নিভে যায়। অকালবোধনের পূজা শেষ হয় ব্যর্থ-বলিতে। বুকের মধ্যে ঘা মারে তীব্র আক্রোশ। কিন্তু কী যেন ভুল হয়ে গেছে, কী একটা অপরাধে ব্যর্থ হয়ে গেছে সমস্ত চেষ্টা। এত সংগ্রাম—এত রক্ত—ভাবীকালের পূর্ণতর সংশোধনের জন্যেই হয়ত প্রতীক্ষা করে আছে।

লোকেশের সঙ্গীরা জেল থেকে, শহর থেকে একে একে ফিরে আসছে। তিন মাস পরে এল নিতাই, প্রসন্ন আর জামাল। নিতাইয়ের হাঁটুর নিচে ঘা শুকিয়ে গিয়ে একটা কালো পোড়া চিহ্ন চকচক করছে। বন্দুকের দুটো গুলি—একটা লেগেছিল তার পায়ে, আর একটা লোকেশের বুকে। সেই কাল-রাত্রিতে লোকেশের পাশেই দাঁড়িয়েছিল নিতাই।

নিতাই গজরে ওঠে।

—দিদিমণি, সেই ফর্সা বেঁটে দারোগাটা—

প্রণতি বলে, থাক নিতাই। যে নিমিত্ত, তার উপরে রাগ করে লাভ নাই।

—দিদিমণি!

—মিথ্যে মন খারাপ করো না নিতাই। কত কাজ তো করবার আছে। আত্মহত্যা করো না।

নিতাই বোঝে, তবু বুঝতে চায় না। গুলি খেয়ে তারই বুকে আহত পাখির মতো লুটিয়ে পড়েছিল লোকেশ। দু'হাতে তাকে আঁকড়ে ধরে নিতাই অনুভব করেছিল, ফোয়ারার মতো ধারায় ধারায় গরম রক্ত তাকে স্নান করিয়ে দিচ্ছে। আবার বন্দুকের শব্দ। হাঁটুতে একটা অসহ্য যন্ত্রণা। তারপরে আর কী হয়েছিল মনে পড়ে না।

অমরেশ কোনো দিকে তাকান না—তাঁর ইতিহাস রচনা চলেছে অব্যাহত ভাবে। মাথার সাদা চুলগুলো আলোতে চিকচিক করে, কপালে ফোঁটায় ফোঁটায় ঘাম জমে ওঠে, লিখতে লিখতে টনটন করে আঙুলগুলো। কিন্তু অমরেশের লেখার বিরাম নেই, যেন জীবনে এ ছাড়া কোথাও কোন উদ্দেশ্য নেই তাঁর। বাইরের পৃথিবী মুছে গেছে তাঁর দৃষ্টি থেকে অতীতের কঙ্কালাস্তীর্ণ শশ্মানের ভেতর দিয়ে দেখা যাচ্ছে অস্পষ্ট প্রদোষালোকে

এগিয়ে আসছে দলে দলে ছায়ামূর্তি—পৌণ্ড্রবর্ধন থেকে, মহাস্থান থেকে, তাম্রলিপ্তের সমুদ্রতট থেকে, পদ্মার পরপারে বিক্রমপুরের ভোজনবর্মদেবের রাজধানী থেকে। সেই সৈনিকদের দলে লোকেশকেও যেন চেনা যায়।

প্রণতি পড়ার বই নিয়ে থাকে, কখনও বা থাকে তার ছবি নিয়ে। 'দেবদূতের মৃত্যু' শেষ হলো না এখনো। একখানা কাগজ ছেঁড়ে, আর একখানায় নতুন করে রেখাপাত করতে হয়।

কালো পাহাড়ের চূড়োয় দাঁড়িয়ে লোকেশ, মুখের ওপরে সূর্যালোক। এই জায়গাটাই কিছুতে ঠিক হচ্ছে না। বাটিতে সোনালী রঙের মধ্যে তুলি ডুবোতে গিয়েই প্রণতি চমকে গেল।

গুর—গুর—গুর—

জানলার বাইরে আকাশটায় কে যেন নিকষ কালো রঙ ঢেলে দিয়েছে। দূরে কাছে বনশ্রেণী স্তব্ধ হয়ে দাঁড়িয়ে, থমথম করছে পৃথিবী—তালগাছের পাতায় পাতায় বিদ্যুৎ চমক দিয়ে যাচ্ছে।

দিগন্তে হঠাৎ কে হাহাকার করে কেঁদে উঠল। হাজার হাজার ডাইনী যেন একসঙ্গে মাথার চুল ছিঁড়ে অভিসম্পাত দিচ্ছে। জানালাটা বন্ধ করবার আগেই হাওয়ায় প্রণতির ছবি উড়ে গেল, রঙের বাটিটা উপড়ে পড়ল মাটিতে।

নিজের ঘরের দরজা জানালা বন্ধ করে প্রণতি ছুটে এল অমরেশের কাছে। বাইরে তখন কী যে চলছে কল্পনাও করা যায় না। হাজার হাজার ডাইনীর আর্ত চিৎকারে পৃথিবীকে ডুবিয়ে দিয়েছে। তাদের কালো চুল আকাশে ঝড়ের পাল তুলে উড়ে যাচ্ছে ঃ রাশি রাশি ধুলোয় বৃষ্টির ছাটে, উপড়ে-পড়া চালে, গাছের পাতায়, দিকদিগন্ত একটা প্রলয় স্রোতের মতো ছুটে যাচ্ছে কী একটা সর্বনাশের অভিমুখে।

অমরেশের বুকের কাছে, মড়ার মতো পাংশু মুখ নিয়ে প্রণতি বসে রইল। বাইরে কী হচ্ছে? এ কি ঝড়? এমন ঝড় প্রণতি দেখেনি কোনদিন। তাদের এতবড় দালানের এপাশ ওপাশ থেকেও ঝুপ ঝুপ করে ইট খসে পড়ছে—খানিকটা চুন-সুরকির আবর্ত হাওয়ায় ঘরের মধ্যে উড়ে গেল।

প্রণতি বললে, বাবা আমরা ঘর চাপা পড়ে মরব নাকি!

অমরেশ বললেন, কী জানি।

আস্তে আস্তে বাতাসের বিক্ষোভ শান্ত হয়ে এল। জানালা খোলা হয় না, তবু একটু ফাঁক করে প্রণতি দেখলে পথঘাট কোথাও কিছু নেই—শুধু গাছের পাতা আর ডাল পৃথিবী জুড়ে ছড়িয়ে পড়েছে।

ওপারের বন্দরটা মাটিতে শুয়ে আছে, কোথাও বা চালাহীন ঘরের কয়েকটা খুঁটো একটা নগ্ন-পরিহাসের মতো আকাশের দিকে মাথা তুলে দাঁড়িয়ে।

কিন্তু নদীর দিক থেকে ও কিসের শব্দ? হু হু করে ও কী আসছে? সামনের মাঠটা থই থই করছে জলে। তাম্রলিপ্তের সমুদ্র—মরাগাঙ কি আজ উতরোল হয়ে উঠল?

চারিদিক থেকে হৈ হৈ করে মানুষ ছুটে আসছে। গেল, গেল—সব গেল। ঝড় যা করবার করছে, বানে আর কিছু বাকি রাখবে না। পোঁটলাপুঁটলি যে যা পেরেছে কুড়িয়ে নিয়ে ছুটে আসছে অমরেশের বাড়ির দিকেই। গ্রামে এই একমাত্র দালান। এই একমাত্র

বাড়ি, সেখানে হয়ত আসন্ন অনিবার্য মৃত্যুর হাত থেকে রক্ষা পাওয়া যেতে পারে।

হায় হায় করতে করতে মানুষ ছুটে এসে উঠেছে অমরেশের বারান্দাতে। এক নয়, দুই নয়, দুশো—আড়াইশো। চোখের দৃষ্টিতে উন্মত্ততা। সমস্ত দালানটা গিজগিজ করছে নানা স্তরের পুরুষ, নারী, শিশু, বালিকা, ভদ্র-অভদ্রে।

—রক্ষা করো, রক্ষা করো ভগবান!

সব ঘরগুলো খুলে দিলে প্রণতি। একতলা, দোতলা, কোনোখানে আর মানুষের দাঁড়াবার জায়গা নেই। কে নেই সেই দলে? নিতাই আছে, প্রসন্ন আছে, জামাল আছে। এক মাসের শিশুকে বুকে জড়িয়ে নিয়ে উদ্‌ভ্রান্তের মতো ছুটে এসেছে নতুন দারোগার স্ত্রী—তার পিছনে এসেছে দারোগা। তার ইউনিফর্মের নিচে খাপে ভরা পিস্তলটা বৃষ্টিতে ভিজে ঝকঝক করছে।

—হায় হায়, সব গেল! ভগবান রক্ষা করো!

তবু ওই দারুণ দুর্যোগের মধ্যেও আড়াইশো জোড়া চোখ তীব্রভাবে এসে পড়েছে দারোগার পরিবারের দিকে। এরা কারা? এরা কেন এখানে? এখানে আসবার কী অধিকার এদের? নিতাইয়ের চোখে আকাশের বজ্রের ঝিলিক।

দারোগার ছেলেমানুষ শান্ত বউটি থরথর করে কাঁপছে। আর্তবিহ্বল তার চোখ, সর্বাঙ্গ ভিজে গেছে। ওদিকে আড়াইশো জোড়া দৃষ্টির আগুন যেন তার গায়ে এসে বিঁধছে বিদ্যুতের তীব্র জ্বালার মতো। বুকের মধ্যে এক মাসের শিশুটির শরীর ঠাণ্ডায় হিম হয়ে আসছে—এমন ভাবে থাকলে ও বাঁচবে না। দারোগার ভিজে পিস্তলটা কোমরের পাশ দিয়ে ঝুলে পড়ছে, দু'হাতে মুখ ঢেকে একটা মূর্তির মতো বসে আছে সে।

প্রণতি বেরিয়ে এল ঘর থেকে। দারোগার স্ত্রীকে বললে, আপনি ভেতরে এসে কাপড়টা ছেড়ে নিন। খোকার ঠাণ্ডা লাগছে।

কৃতজ্ঞ বিহ্বল চোখ মেলে দারোগার স্ত্রী নিঃশব্দে উঠে এল। দারোগা একটি কথা বললে না। বসে রইল তেমনি নীরব আর অনড় হয়ে।

বাইরে কালো জলের স্রোত—প্রলয়ের তীক্ষ্ণ ধারা। বাড়ির মধ্যে অগণিত মানুষের কোলাহল। যা গেছে তার জন্যে বিলাপ, যে এসে পৌঁছুতে পারেনি তার জন্যে হাহাকার। এবার আর কিছু থাকবে না, যাবে যাবে সব যাবে। হায় ভগবান, এ কি সর্বনাশ তুমি পাঠালে!

অন্ধকার ঘনিয়ে আসছে। কোনোদিকে ভ্রূক্ষেপ নেই কেবল অমরেশের। ঘরে আলো জ্বলছে, আর সেই পাণ্ডুলিপির ওপর তাঁর লেখা ফুটছে ঃ

"কিন্তু এই হিংসা-দ্বেষ জর্জরিত বাংলাও আবার প্রাণ পাইবে, আবার জাগিয়া উঠিবে নতুন শক্তি লইয়া, নতুন প্রেরণায় অনুপ্রাণিত হইয়া! অন্ধকার বাংলার আকাশে স্বাধীনতার সূর্য দেখা দিবে। চরম সর্বনাশের পটভূমিতে, চরম দুর্গতির পরমলগ্নে সমস্ত জাতি আসিয়া দাঁড়াইবে সর্বজনীন ঐক্যের বেদীতে। যাহারা পরস্পরের বুকে আঘাত হানিতেছে—মোহে অন্ধ হইয়া, স্বার্থে আত্মবিস্মৃত হইয়া—সেদিন সর্বগ্রাসী মৃত্যুর হাত হইতে নিজেদের বাঁচাইতে গিয়া তাহাদের হাতে হাতে রাখী বাঁধিতে হইবে। দেশে দেশে ইতিহাসের ইহাই শিক্ষা—"

বাইরে সুতীব্র জল-গর্জন। ভেতরে কি রাখী-বন্ধনেরই মন্ত্রোচ্চারণ শোনা যাচ্ছে?

# লাল ঘোড়া

একটা ইংরেজি পত্রিকা ওলটাতে ওলটাতে বাঁ দিকে চোখ পড়ল। সবটা পাতা জুড়ে কী যেন টনিকের রঙীন বিজ্ঞাপন। এই টনিক খেলে কী পরিমাণ স্বাস্থ্য লাভ হতে পারে, সেইটে বোঝাবার জন্যে বিরাট একটা লাল ঘোড়ার ছবি। কেশর ফুলিয়ে আশ্চর্য উদ্ধত ভঙ্গিতে ঘোড়াটা দাঁড়িয়ে, সামনের একটা পা ভাঁজ করা, মাথাটা ওপরদিকে তোলা, সারা শরীরের প্রত্যেকটা পেশী থেকে তেজ আর শক্তি ঠিকরে পড়ছে। যেন নিজেকে ধরে রাখতে পারছে না—ছবিটা দেখতে দেখতে আমার মনে হতে লাগল, যেন একটু পরেই এই পত্রিকাটার পাতা থেকে এক ঝলক ছুটন্ত লাল আগুনের মতো ঠিকরে বেরিয়ে যাবে সে।

আমার জানালার বাইরে বর্ষণমুখরিত রাতের কলকাতা। বন্ধ কাচের শার্সির ওপর বিদ্যুৎ চমকে যাচ্ছে থেকে থেকে—এক-একটা আলোর ঘোড়া মেঘের গুরু গুরু ধ্বনিতে ক্ষুরের শব্দ বাজিয়ে তীরবেগে ছুটে যাচ্ছে যেন। ফাঁকা পথের ওপর অতন্দ্র ইলেক্‌ট্রিকের সারি, অজস্র বৃষ্টিতে ঝাপসা, নিকষ কালো আকাশ আর ঘুমন্ত বাড়িগুলোর মাঝখানে তাদের কতগুলো সবুজ চোখের মতো মনে হচ্ছিল।

পত্রিকাটা নামিয়ে রাখলুম টেবিলের ওপর। ওই লাল ঘোড়াটা—নিবিড় কালো মেঘে ঢাকা আকাশ, কবরের মতো সারি দেওয়া অন্ধকার বাড়িগুলো, সবুজ চোখের মতো ইলেকট্রিক আলোর সার, আর—

আর, আমি কয়েক মুহূর্তের ভেতরে অনেক—অনেক বছর পেছনে চলে গেলুম। তখন আমার বয়েস তেরো বছরের বেশি নয়। তখন আমার জানালার বাইরে দূরে তালবনের মাথার ওপর সন্ধ্যাতারা উঠত আর সেই তারার দিকে চেয়ে চেয়ে থর থর করে কেঁপে উঠত আমাদের তুলসীতলায় সন্ধ্যাপ্রদীপের শিখাটা। তখন চৈত্রের দুপুর ভরে যেত আমাদের বাগানের চাঁপার গন্ধে, তখন ভরা বর্ষায় করতোয়ার নীল জল ঘোলা হয়ে, ফেনা তুলে—আমাদের বাড়ির ঘাট ছাপিয়ে প্রায় আস্তাবল পর্যন্ত উঠে আসত।

সেই আস্তাবলে থাকত আমাদের লাল ঘোড়াটা।

একটা নয়—দুটো ঘোড়া। একটা কুচকুচে কালো, তার কপালে সাদা একটা দাগ—ঠাকুরমা তার নাম দিয়েছিলেন 'চাঁদকপালী'। আর একটা টকটকে লাল—ছোটবার সময় কেশরগুলো নেচে উঠত যখন, ঠিক মনে হত আগুনের শিখা কাঁপছে কতগুলো। তারও নামকরণ ঠাকুরমাই করেছিলেন খুব সম্ভব, 'লালু'।

প্রকাণ্ড দুটো ঘোড়া, অনেক দাম, বাবার খুব শখের জিনিস। আমাদের বুড়ো হিন্দুস্থানী সহিস রামযশ বলত ঃ 'একদম মিল্‌টারী।' যতদূর মনে আছে—নেকমর্দন ফকিরের মেলা থেকে ও-দুটোকে কিনে আনা হয়েছিল, উত্তর বাংলায় অত বড়ো মেলা তখন আর ছিল না।

ওই ঘোড়ায় চড়ে বাবা মফঃস্বলে যেতেন। রেকাবে পা দিয়ে জিনে উঠে বসতে না বসতেই উল্কার বেগ লাগত ঘোড়ার সর্বাঙ্গে। টকাটক্‌-টকাটক্‌-টকাটক্‌। চক্ষের পলকে থানার সামনের দেবদারু আর বকুলবন পার হয়ে ডাকবাংলোর পাশ দিয়ে বাঁক নিয়ে দূরের মেটে লাল পথ দিয়ে কোথায় উধাও হয়ে যেত, পেছনে পাক খেয়ে উঠতে থাকত

রাঙা ধুলোর ঘূর্ণি। আবার দূরের তালবনের মাথায় পড়ন্ত বেলা যখন শেষ আলো আর ছাড়া-ছাড়া মেঘ যেন শকুনের রক্তমাখা ডানা ছড়িয়ে দিত, তখন তেমনি করে ধুলোর ঝড় উঠত, ঘোড়ার পায়ের আওয়াজ স্পষ্ট হতে থাকত, তখন পরিষ্কার দেখতে পেতুম বাবা ফিরে আসছেন। চাঁদকপালী কিংবা লালু যেই হোক, বাড়ির সামনে পৌঁছেই দাঁড়িয়ে পড়ত লক্ষ্মী ছেলের মতো, বাবা টুপ করে নেমে আসতেন, বড়ো বড়ো নিঃশ্বাস ফেলতে ফেলতে ল্যাজ নাড়ত ঘোড়া আর তার ঘামের একটা অদ্ভুত মাদক গন্ধে ভরে যেত জায়গাটা।

রোজ সকালে পড়া শেষ হয়ে যাওয়ার পর আর স্কুলে যাওয়ার মাঝের সময়টুকু আমি এসে একটা জলচৌকি টেনে নিয়ে বসতুম আমাদের সেই মস্ত পেয়ারা গাছটার তলায়। একসঙ্গে দুটো কাজ হত। ছুতোর মিস্ত্রি তারিণী তার হাতুড়ি-করাত-র‍্যাঁদা নিয়ে ঠুক্‌ঠাক্‌ ঘসঘস করে কাজ করত সেখানে—আমাদের বাড়িতে প্রায় বারো মাসই বাঁধা ছিল সে; কখনো ঠাকুরমার পূজোর ঘরের সিংহাসন তৈরী করত, কখনো ঘষে ঘষে পরিষ্কার করত হলদে রঙের কাঁটাল-কাঠের পিঁড়ি, কখনো গড়ত পিলসুজ, কখনো বা আরো জন-দুই লোক জড়ো করে আলমারী-টালমারী বানাতো; বাবা কাছাকাছি না থাকলে দা-কাটা কড়া তামাকে টান দিয়ে খক খক করে কাশত, আর আমাকে বকবক করে বোঝাত ঃ 'ছোটবাবু, ছুতোরের কাজ ভারী শক্ত—জাতগুণী না হলে এ-কাজে হাত আসে না। আরে র‍্যাঁদা ঘষতে জানলেই যদি মিস্তিরি হত, তা হলে দুনিয়ায় আর দুঃখু ছিল না।' আমি মধ্যে মধ্যে ওর যন্ত্রপাতি টানাটানি করলে হাঁ হাঁ করে উঠত ঃ 'হাত দিয়ো না—হাত দিয়ো না, ও-করাতে ক্ষুরের মতন ধার—আঙুলে একবার লাগলে ঘ্যাঁচ করে বেরিয়ে যাবেন!'

তারিণী আমার উপলক্ষ্য ছিল বটে, কিন্তু আসল লক্ষ্য ছিল রামযশ। সামনের আস্তাবল থেকে সে তখন চাঁদকপালী আর লালুকে বের করে এনে প্রাণপণে দলাইমলাই করত। চটাস্‌ চটাস্‌ করে এমন জোরে চড় মারত যে আমি শিউরে উঠে ভাবতুম ও রকম একটা চাঁটি গায়ে লাগলেই আমি অজ্ঞান হয়ে পড়ব। অথচ ঘোড়া দুটোকে দেখতুম সম্পূর্ণ নির্বিকার—চোখ বুজে ঘাসটাস কী সব চিবিয়ে চলত—বরং খুব আরাম পাচ্ছে বলেই মনে হত তখন।

এমন কি তারিণী পর্যন্ত বিরক্ত হয়ে উঠত এক-এক সময়।

—কী আরম্ভ করলে হে রামযশ? চড়িয়ে চড়িয়েই বাবুর ঘোড়া দুটোকে মেরে ফেলবে নাকি?

রামযশ জবাব দিত না। একবার অবজ্ঞাভরে চেয়ে দেখত কেবল।

তামাকে টান দিয়ে খক খক করে কাশতে কাশতে চোখে জল এসে যেত তারিণীর। এক হাতে চোখ মুছে নিয়ে আবার বলত ঃ অত যে মারধোর করছ ঘোড়াকে—একদিন এক চাঁটিতে চোয়াল উড়িয়ে দেবেন—বুঝবেন তখন।

রামযশ বলত ঃ ঠকঠক করতেছো—কিয়ে যাও। ঘোড়েকা মতলব তুমি কী সমঝাবে?

—না, ঘোড়া তো আমরা কখনো দেখিনি। আজই তুমিই প্রেথম দেখালে! —তারিণী ব্যঙ্গ করত।

—আরে তুমি যা দেখিয়েসো, ওসব ঘোড়া নেহি—গাধ্‌ধেকা বাচ্চা। এমন ঘোড়া তুমি

কাঁহাসে দেখবে? এ-সব হোলো ওয়েলার ঘোড়া—একদম মিল্‌টারী! কামানের গোলীমে ভি কুছু হোয় না—দলাই-মলাইসে কী কোরবে--অ্যাঁ?

—সেই কবে ঘি খেয়েছিল—বলে থেমে যেত তারিণী, শিরিষ কাগজ ঘষে ঘষে কাঁটাল কাঠের হলদে পিঁড়েগুলোকে সোনার মতো চকচকে করে তুলত। কিন্তু আর কথা বাড়াতো না রামযশের সঙ্গে। বয়েসকালে রামযশ দমদমে ছিল, কলকত্তে-মে ভি, গোরা সাহেবলোগো কি ঘোড়া-উড়ার তত্ত্বাবধান করত সে। মিলিটারীর খবর—কলকাতার হালচাল তার নখদর্পণে। নিতান্তই পাড়াগাঁয়ের ছুতোর মিস্ত্রি তারিণী—যে কলকাতা দূরে থাক, দিনাজপুর সদর পর্যন্ত চোখে দেখেনি, সে আর ঘাঁটাতে সাহস পেতো না রামযশকে।

আমি কখনো কখনো রামযশের কাছে মিলিটারী ঘোড়ার গল্প শুনতুম। কেমন করে ব্যাণ্ডের তালে তালে তারা নেচে ওঠে, কেমন করে গড়ের মাঠের ভেতর দিয়ে তারা টগবগিয়ে ছুটে যায়, কেমন করে লাটসাহেবের গাড়ির সঙ্গে সঙ্গে চলে গোরা ঘোড়সোয়ার—এই সব বিবরণ শুনতে শুনতে আমার ভাবনা অনেক দূরে ভেসে চলে যেত। তখন মধ্যে মধ্যে মনে হত—আমাদের বাড়ির আস্তাবলে ওরা যেন বেমানান, মিলিটারী বাজনার তালে তালে নাচতে না পারলে ওদের জীবনই যেন বৃথা।

তারিণী ঈর্ষাভরা চোখে তাকাত। গ্রামের নদীতে কুমির আসবার একটা রোমাঞ্চকর গল্প শুনিয়ে আমাকে অভিভূত করতে যাচ্ছিল, রামযশের ঘোড়া কুমিরের পিঠের ওপর টেক্কা দিয়ে চলে যেত দেখে তার বিরক্তির আর সীমা থাকত না।

—বুড়োর কথা শোনো কেনে ছোটবাবু! গপ্প মারে দই!

গল্প হোক আর যাই হোক, তারিণীর চাইতে রামযশের ওপরেই আকর্ষণ আমার ছিল বেশি। আস্তাবলের পাশেই একটা ছোট ঘরে বাঁশের মাচার ওপর ছিল রামযশের আস্তানা, কত ছুটির দুপুরে আমি পালিয়ে পালিয়ে যেতুম সেখানে—আর রামযশের গল্প শুনতুম। বয়েস বোধ হয় তখন পঁয়ষট্টি পেরিয়ে গেছে রামযশের, পাকা গোঁফ, মাথার ছাঁটা-ছাঁটা চুল কদমফুলের মতো সাদা। তবু আশ্চর্য ধারালো ছিল চোখ দুটো, কথা বলতে জ্বলজ্বল করে জ্বলত আর সেই চোখের আলোয় যেন আমি দিগ্‌দিগন্ত দেখতে পেতুম।

শুধু রামযশই নয়; তখন স্কুলের পাঠ্য বই ছাড়িয়ে আরো কিছু দূরে এগিয়ে গেছি। পড়েছি সেই সব বর্ণনা—কেমন করে ঘাসে ভরা বিশাল মাঠের ভেতর দলে দলে বুনো ঘোড়া চরে বেড়ায়, কী করে নেতা হওয়ার জন্য নিজেদের মধ্যে মারামারি করে—কেমন করে হঠাৎ খেয়ালখুশির আনন্দে তীরের মতো ছুটে যায় তারা। পড়েছি সেই সব কাহিনী, কিভাবে রেড ইণ্ডিয়ানরা পালকের টুপি মাথায় পরে পোষা ঘোড়া ছুটিয়ে তাড়া করে তাদের আর ল্যাসো ছুঁড়ে দিয়ে উল্কাগতি বুনো ঘোড়াকে বন্দী করে তারা।

আস্তাবলে ঘোড়ারা বড়ো বড়ো পাত্র থেকে ভিজে ছোলা খেত, আমি দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখতুম। মোটা মোটা নাকের ফুটো দিয়ে ফোঁস ফোঁস করে নিঃশ্বাস পড়ত, প্রকাণ্ড চোয়ালের পাশ দিয়ে চিবুনো ছোলা গলে পড়ত কখনো কখনো, কী মনে করে অনেকগুলো দাঁত হাসির ভঙ্গিতে মেলে দিয়ে ইঁ-হিঁ-হিঁ করে ডেকে উঠত আর চামরের মতো ল্যাজ দুলিয়ে দিয়ে মাছি তাড়াত। সমস্ত জায়গাটা আচ্ছন্ন হয়ে উঠত চিবুনো ছোলা আর ঘোড়ার গন্ধে—আমি দেখতুম—স্পষ্ট দেখতে পেতুম, অস্ট্রেলিয়ার সেই অসীম-অশেষ তৃণপ্রান্তর দিয়ে ঘোড়ার পাল ছুটছে, শুকনো ছেঁড়া ঘাসের শিসের ঘূর্ণি উঠছে

তাদের পায়ে পায়ে, আর তাদের দলে একটা বিদ্যুতের চমকের মতো লালু আর চাঁদকপালীকে আমি দেখতে পেতুম এক একবার।

এইভাবেই চলছিল। হঠাৎ কাণ্ড ঘটল একটা।

বেদের দল এল গ্রামে—এদেশের লোক যাদের বলত ইরানী। সেই পীর মুর্শিদের প্রকাণ্ড বটগাছটা—অনেকখানি জুড়ে ঠাণ্ডা নীলচে ছায়া ছড়িয়ে আর বড়ো বড়ো জট নামিয়ে যেটা দাঁড়িয়ে আছে, যার ঘুপচি পাতার আড়ালে কখনো কখনো মাঝরাতে শকুনের ছানা ডুকরে কেঁদে উঠে আমাদের ভয় ধরিয়ে দিত, যার তলায় কখনো কখনো শিরনী চড়াত গ্রামের মুসলমানেরা আর আমরা গিয়ে বাতাসার লোভে ভিড় করে দাঁড়াতুম, সেখানেই এসে তারা তাঁবু ফেলল।

পাজামা, কালো কুর্তা, মাথায় পাগড়ি, কানে বীরবৌলি—পুরুষের দল, মেয়েদের পরনে মস্ত মস্ত রঙবেরঙের কুচি-দেওয়া ঘাগরা, গলায় পুঁতি আর পাথরের মালা, মাথায় রঙিন রুমাল। ছুরি-ছোরা, শেকড়-বাকড়, নানারকমের ওষুধ, আরো কী সব টুকিটাকি জিনিসপত্র বাড়ি বাড়ি ফিরি করে বেড়াত। অনেক রাত পর্যন্ত ঢোল-করতাল বাজিয়ে গানবাজনাও চলত তাদের।

একদিন কার সঙ্গে ছুরি-কাঁচির দরাদরি নিয়ে হঠাৎ ক্ষেপে উঠল তাদের একজন, ফস করে একখানা ছোরা বের করে ফেলল—খুন করেই বসে আর কি! বাবা তক্ষুনি ইরানীদের ডাকিয়ে আনালেন, সেই লোকটাকে নাকে খত দেওয়ালেন, হুকুম করলেন, কাল ভোর হওয়ার আগেই ওদের গ্রাম ছেড়ে চলে যেতে হবে।

শেষরাতেই চলে গেল বেদেরা।

কিন্তু পরদিন সকালে লালুকে জিন পরাতে গিয়েই এক বিপর্যয় কাণ্ড!

কথা নেই, বার্তা নেই—হঠাৎ চিঁ-হিঁ-হিঁ করে একটা বিকট চিৎকার ছাড়ল লালু—তার অমন বেয়াড়া বিদ্‌কুটে ডাক আমি কোনোদিন শুনিনি। তারপরেই তড়াক তড়াক করে লাফাতে আরম্ভ করল, লাথি ছুঁড়তে লাগল পাগলের মতো। 'আরে বাপ্‌রে',—বলে লাফিয়ে সরে গেল মিলটারী ফেরত রামযশ—আর একটু হলেই লাথি সোজা গিয়ে লাগত তার মাথায়।

তারিণী সেই পেয়ারা গাছটার তলায় বসে তুরপুন চালিয়ে কাঠ ছেঁদা করছিল। ঠাট্টা করে বলতে গেল ঃ কেমন—হল তো? আরো, আরো দলাই-মলাই করো ঘোড়াকে? এবার—

মুখের কথা মুখেই রইল তারিণীর। ঘোড়াটা এবার বোঁ করে তার দিকে ঘুরে গেল, উৎকট হাসির ভঙ্গিতে প্রকাণ্ড মুখের সব ক'টা দাঁত ছড়িয়ে দিয়ে ইঁ-হিঁ-হিঁ করে এমন একটা ডাক ছাড়ল যে বুকের রক্ত চমকে গেল আমাদের।

—ওরে সব্বনাশ!

যন্ত্রপাতি ফেলে তিন লাফে উঠোন পেরিয়ে তারিণী এসে বাড়ির বারান্দায় উঠে পড়ল। থর থর করে কাঁপতে কাঁপতে বললে, এ ঘোড়া পাগল হয়ে গেছেন গো—একেবারে পাগল হয়ে গেছেন!

পাগল ছাড়া কী আর! রামযশ কাছে এগোতে পারল না, বাবাকে দেখলে যে ঘোড়ার চোখ পর্যন্ত খুশিতে ভরে ওঠে বলে মনে হত আমার—সে যেন কাউকেই আর চিনতে

পারছে না। কিছুক্ষণ দাপাদাপি করল, সেই রক্ত-জমানো বিকট চিৎকারে থেকে থেকে সারা পাড়া কাঁপিয়ে দিলে, দুই লাথিতে বাগানের বাঁখারির অর্ধেক বেড়া উড়িয়ে দিলে, তারপর হঠাৎ ছুটতে আরম্ভ করল। করতোয়ার পাশ দিয়ে, ঈশানীর কালীমন্দির ছাড়িয়ে যেন একটা লাল আগুনের ঝলক মিলিয়ে গেল—মনে হল, তার পায়ের নিচে এখন আর বাংলা দেশ নেই, অস্ট্রেলিয়ার সেই বিশাল তৃণপ্রান্তর দিয়ে কোন্ দূর-দূরান্তে সে ছুটে চলল।

বাড়িতে হৈ-হৈ শুরু হয়ে গেল। ঠাকুরমা হাত-পা ছড়িয়ে কাঁদতে বসলেন, বাবা থমথমে মুখে গম্ভীর হয়ে বসে রইলেন তাঁর ইজিচেয়ারটায়। ঘোড়ার সন্ধানে লোক ছুটল, চৌকিদার ছুটল, কিন্তু লালুকে যে আর ফিরে পাওয়া যাবে—এমন আশাই করতে পারল না কেউ।

চোখ মুছতে মুছতে রামযশ সামনে এসে দাঁড়ালো। যেন সমস্ত অপরাধ তারই।

—হুজুর, আমার কিছু মালুম হচ্ছে না। কাল রাততক ঘোড়া একদম ঠিক ছিল—লেকিন—

প্রতিবেশী ওভারসিয়ারবাবু বললেন, এ নিশ্চয় ইরানীগুলোর কাণ্ড মশাই। আপনি ওদের তাড়ালেন গ্রাম থেকে, তাই শোধ নেবার জন্যে রাত্তিরে চুপিচুপি এসে ঘোড়ার খাবারে কিছু বিষ-টিষ মিশিয়ে দিয়েছে। ওদের অসাধ্য কাজ নেই।

বিষণ্ণভাবে মাথা নেড়ে বাবা বললেন, তাই সম্ভব।

ওভারসিয়ারবাবু আবার বললেন, ওই বেদেগুলোকে কনস্টেবল পাঠিয়ে ধরে আনান, আচ্ছা করে চাবকে দিন। দেখবেন—

বাবা বললেন, কী হবে?

তারপর সেই ঘটনাটা ঘটল।

যেটা বলবার আগে আর একটা কথা বলা দরকার। আমার বয়েস তখন তেরো। নতুন সাঁতার শিখে করতোয়ার জল তোলপাড় করি, গাছের ডালে ডালে পাকা ফল আর বুলবুলির বাচ্চা খুঁজে বেড়াই, মাঠ পেরিয়ে চণ্ডীর বিলে চলে যাই—সেখানে পেত্নী আর কেউটে সাপের ভয় আছে জেনেও শিঙাড়া তুলে আনি, আনি পদ্মচাকী। এ-সব দুরন্তপনায় বাবা পারতপক্ষে কখনো বাধা দিতেন না। খুব সম্ভব নিজের ছেলেবেলার কথা মনে পড়ত তাঁর। ঠাকুরমার মুখে তাঁর অনেক বেপরোয়া কীর্তিকাহিনীই আমরা শুনেছিলুম।

শুধু একটা জায়গায় বাধা ছিল বাবার। তাঁর ওই বড়ো ঘোড়া দুটোয় কিছুতেই চাপতে দিতেন না আমাকে। রামযশ আমার হয়ে দু-একবার ওকালতি করতে গিয়ে ধমক খেয়ে ফিরে এসেছিল।

বাবা বলতেন, ও ঘোড়ায় চড়বার মতো বয়েস হোক—তখন দেখা যাবে।

কিন্তু তেরো বছর কি বয়েস নয়? মন তখন গল্পের বই পড়ে আফ্রিকার জঙ্গলে সিংহ আর গরিলা শিকার করে বেড়ায়, সাহারার মরুভূমিতে বেদুয়িনদের ছুটন্ত ঘোড়ায় মরুঝড় পেরিয়ে চলে যায়, ফেনাতোলা নায়েগ্রা প্রপাতে ঝাঁপ দিয়ে পড়তে চায়, স্বেন হেডিনের সঙ্গে তিব্বতের গ্লেসিয়ার পাড়ি দেয়। অতএব বাবার ঘোড়া না পাই, ঘোড়ায় চড়া বন্ধ হত না। শীতের মাঠে যে-সব ছোট ছোট পাড়াগেঁয়ে নিরীহ আধমরা ঘোড়া ছোলা-শাক আর মটরশুঁটি খেয়ে বেড়াত, সুযোগ পেলেই তাদের ন্যাড়া পিঠে সোয়ার হতুম আমি।

কঞ্চির চাবুক চালিয়ে অনিচ্ছুক ঘোড়াগুলোকে যথাসম্ভব দৌড় করাতুম, আঁর ভাবতুম লালু কিম্বা চাঁদকপালীর পিঠে যদি কোনো দিন চাপতে পাই—তা হলে মরুভূমির বেদুয়িনদের মতো নীল নদীর ধারে ধারে—পিরামিডের ছায়ায় ছায়ায় অদৃশ্য হয়ে যাই।

রামযশকে কতদিন বলতুম, আমাকে একদিন চুপি চুপি ঘোড়ায় চাপতে দেবে রামযশ?

রামযশ জিভ্ কাটত ঃ না ছোটবাবু—বড়বাবুর হুকুম আছে—আমি বেইমানি করবে না।

কিন্তু আমি স্বপ্ন দেখতুম—লালু কিংবা চাঁদকপালীর পিঠে সোয়ার হয়ে আমি ছুটেছি। মরুভূমি, পাহাড়, বন—সব পার হয়ে একদিন ছাড়িয়ে চলে গেলুম পৃথিবীর সীমা, ঝাঁপিয়ে পড়লুম শূন্য আকাশে—নীল, নীল, অনন্ত নীল, পেরিয়ে ঘোড়া পক্ষীরাজ হয়ে ছুটল, তারায় তারায় ক্ষুরের শব্দ বাজতে লাগল। এই গ্রাম নয়, স্কুল নয়, শুধু মাঠের ওপারে চণ্ডীর বিলটা নয়—যোগীন সরকারের 'বনে-জঙ্গলে' ছাড়িয়ে জগদানন্দ রায়ের 'গ্রহ-নক্ষত্রে'র অসীম জগতে। কী মুক্তি—কী মুক্তি।

লালু যেদিন তার রাঙা কেশরে আগুনের শিখা উড়িয়ে উল্‌কার মতো অদৃশ্য হয়ে গেল, সেই দিন বিকেলে। তখন আমাদের খিড়কির দিকটায় কেউ ছিল না। তারিণী মিস্ত্রি তার যন্ত্রপাতি গুছিয়ে নিয়ে বাড়ি চলে গেছে, রামযশ খুব সম্ভব লালুকে খুঁজতে বেরিয়েছে, বাবাকে কোথায় শালিসীর জন্যে ডেকে নিয়ে গেছে। আর সবাই বাড়ির ভেতরে। সেই সময় আমি খিড়কির বাইরে এসে দাঁড়ালুম।

তখন ভরা করতোয়ার জলে নৌকোর পালে সোনালি রোদ—বকেরা ফিরছে, মাছরাঙা ফিরছে, কাকেরা ভাঙা গলায় ডাকাডাকি করছে। আমি নদীর দিকে চলেছিলুম বর্ষার জলে শুশুকের ডিগবাজী দেখতে—হঠাৎ পা থমকে গেল আমার।

ঠিক আস্তাবলের সামনে লালু দাঁড়িয়ে। হ্যাঁ, লালুই। কখন ফিরে এসেছে কেউ জানে না। একেবারে মাটির মূর্তির মতো স্থির। বিকেলের আলোয় লাল প্রকাণ্ড শরীরটা অপরূপ দেখাচ্ছে তার—মনে হল ওটা একটা আগুনের ঘোড়া।

কিসের আকর্ষণে জানি না—আমি ধীরে ধীরে এগিয়ে গেলুম তার দিকে। সকালে তার রুদ্র ভয়ঙ্কর মূর্তি আমি দেখেছি, দেখেছি তার ক্ষুরে ক্ষুরে কিভাবে মাটি ঠিকরে উঠছিল—শুনেছি কী হিংস্র গর্জন করছিল সে। তবু আমার ভয় করল না। আমি তার কাছে গেলুম, তার লম্বা খরখরে গলায় হাত বোলালুম অনেক অনেকক্ষণ ধরে, তার মসৃণ পেটের স্পর্শ অনুভব করলুম, তার রোমকূপ থেকে ঘামের একটা আশ্চর্য মাদক গন্ধ ধীরে ধীরে আমাকে অভিভূত করতে লাগল।

জিন পরাই ছিল, সেই অবস্থাতেই সকালে ছুটে পালিয়েছিল সে। নিজের অজ্ঞাতেই একটা অন্ধ উন্মাদনা আমাকে পেয়ে বসল, রেকাবটা আমার পক্ষে বেশ উঁচু হলেও খানিকটা চেষ্টা করতেই দেখলুম—কখন আমি সোজা লালুর পিঠে উঠে বসেছি।

তারপরেই লালুর পেটে পায়ের একটা ঠোকর দিয়ে বললুম, এই—চল্—চল্—

আবার সেই অদ্ভুত আওয়াজ—যেন একটা পাগল আমার কানের কাছে তীক্ষ্ণ বিকট গলায় হি-হি করে হেসে উঠল। আর লালু ছুটল। লাল আগুনের হলকা ছুটল—মাটি দিয়ে নয়, আকাশ বেয়ে। যেন টান-করা ধনুকের ছিলে থেকে তীর উড়ল!

সেই মুহূর্তেই বুঝতে পেরেছি আমি কী ভুল করেছি, কী মারাত্মক ভয়ঙ্কর ভুল! এ

তো শীতের মাঠে-চরা নিরীহ বেঁটে বেঁটে টাট্টু ঘোড়া নয়—এ সেই শক্তির তরঙ্গ, যা সাহারার মরুঝড় পাড়ি দিয়ে ছুটে যায়, যার পায়ের নীচে অসীমেরও সীমা ছাড়িয়ে যাওয়া অস্ট্রেলিয়ার তৃণভূমি থেকে শুকনো ঘাসের শিস্ ছিঁড়ে ছিঁড়ে ঘূর্ণি হয়ে চলে। বাতাস এসে আমার দুই কানে ধাক্কা দিতে লাগল, মনে হতে লাগল যে-কোনো সময় একটুকরো ছেঁড়া কাগজের মতো উড়ে যাব আমি। আর তার অর্থ যে কী তা-ও বুঝতে বাকী নেই আমার।

পেছন থেকে যেন অনেকগুলো গলার চিৎকার কানে এল ঃ খোকন খোকন—লালু—লালু—

অর্থাৎ লোকে দেখতে পেয়েছে—রামযশের স্বরও চিনতে পারলুম আমি। কিন্তু বর্ষার করতোয়ার জলে যেমন ভুস করে একটা শুশুক ভেসে উঠেই আবার অতলে তলিয়ে যায়, তেমনি করে কয়েক সেকেণ্ডের বুদ্বুদ তুলেই শব্দটাও নিশ্চিহ্ন হল—হারিয়ে গেল ঘোড়ার পায়ের আওয়াজ—ভেসে গেল হু-হু করা বাতাসের স্রোতে।

আমি তখন শুয়ে পড়েছি ঘোড়ার ওপর। লাগাম ছেড়ে দিয়ে দুহাতে গলা জড়িয়ে ধরেছি তার, মুখ গুঁজেছি সেই নেশাধরানো উত্তেজক ঘামের গন্ধের ভেতর। চেতনা আর অচেতনার একটা কেন্দ্রবিন্দুতে সমস্ত মন মোটরগাড়ির স্পীডোমিটারের মতো কাঁপছে, দুলছে, শিউরে উঠছে। চেতনা বলছে, আমি পড়ব না, কিছুতেই পড়ব না; আর সেই খসখসে কেশরের ভেতর—সেই উগ্র গন্ধের নেশায় সব যেন নিঃসাড়ে ঘুমিয়ে পড়তে চাইছে—আমার মরা বাঁচার সব প্রশ্নই নিরর্থক সেখানে।

কোথায়—কতদূর চলেছি আমি? জানি না—জানবার উপায় নেই। চোখের দৃষ্টি আমার অন্ধ। একটা কালো আকাশ বেয়ে তারায় তারায় ছুটে চলেছি এখন, সময় নেই, সীমা নেই, বিরতি নেই। তবু ভয়—মৃত্যুর ভয় থেকে থেকে আমার ঝোড়ো হৃৎপিণ্ডে এক একটা বরফের স্পর্শ বুলিয়ে দিচ্ছে, এমন দুরন্ত হাওয়ার ভেতর দিয়েও সারা গা বেয়ে ঘামের স্রোত নামছে আমার।

লালু ছুটছে। ছুটছে তারায় তারায়। একবার চোখ চাইতে চেষ্টা করলুম—কয়েকটা ছায়ামূর্তির মতো কী পাক খেয়ে গেল পাশ দিয়ে। কারা যেন আবার চিৎকার করে উঠল। তারপরে সেই একটানা ঘোড়ার পায়ের আওয়াজ, সেই চেতন-অচেতনের কেন্দ্র-বিন্দুতে একটা স্পীডোমিটারের কাঁটার মতো কাঁপতে থাকা, নিশ্চিত মৃত্যুকে রুখবার জন্যে দু'হাতে গলা জড়িয়ে কেশরের মধ্যে মুখ গুঁজে থাকা, আর অনুভব করা ঃ বাতাস প্রতি মুহূর্তে দস্যুর মতো ঘোড়ার পিঠ থেকে আমাকে ছিনিয়ে নিয়ে যেতে চাইছে।

তারপর হঠাৎ কিসের ঠোক্কর খেয়ে ঘোড়াটা আচম্‌কা শূন্যে লাফিয়ে উঠল, তার গলা থেকে দুর্বল হয়ে আসা হাতের বাঁধন ছিটকে খুলে গেল আমার, আর—

যখন চোখ চাইলুম, তখন মনে হল গাঢ় অন্ধকার চারদিকে। আমি যেন একটা কুয়োর ভেতরে উবুড় হয়ে পড়ে আছি। কী অসম্ভব, কী অবিশ্বাস্য যন্ত্রণা আমার বাঁ পায়ে—আমার বুকের পাঁজরাতে। এমন যন্ত্রণা—জাঁতার ভেতরে শরীরটাকে ফেলে তিলে তিলে পিষে দেবার মতো এমন দুঃসহ শারীরিক কষ্ট যে বিশ্বসংসারে কোথাও থাকতে পারে, আমার এই তেরো বছর বয়েসের ভেতরে আমি তা কোনোদিন কল্পনাও করিনি!

আমি আর্তনাদ করতে গেলুম, গলা থেকে চাপা গোঙানির মতো কী একটা বিসদৃশ ধ্বনি বেরিয়ে এল। পেটের তলায় একটা হাত চাপা পড়েছে, সেটাকে টেনে বের করতে

চাইলুম, পারলুম না। কিন্তু এই শারীরিক চেষ্টা আর অনুভূতির ফলে আমার জমাট হয়ে যাওয়া স্তব্ধ মস্তিষ্কটা এতক্ষণে একটু একটু করে সক্রিয় হয়ে উঠল। তখন দেখলুম—অন্ধকার নয়, মেটে মেটে অনুজ্জ্বল জ্যোৎস্না ছড়িয়ে পড়েছে। আমার সামনে অসংখ্য মাটির ঢিবি, ইতস্তত কয়েকটা ভাঙা বাঁশ। আর আমার বাঁ দিকে—হাত-তিনেক দূরে একটা নিশ্চল বিরাট ছায়া। এই বিবর্ণ জ্যোৎস্নাতেও তার উজ্জ্বল লাল রং—তার সিংহের মতো কেশর, তার পিঠের ওপর চকচকে বাদামী চামড়ার জিন। লালু!

লালু দাঁড়িয়ে আছে। এখন আর রাঙা আগুন নয়—যেন পোড়া মাটির তৈরী একটা বিরাট ঘোড়া। নড়ছে না—ডাকছে না—ল্যাজটা পর্যন্ত দুলছে না এতটুকুও। একটা অটল, অচল মূর্তি।

সারা শরীরে আবার সেই যন্ত্রণা—সেই জাঁতার মধ্যে পিষে যাওয়ার দুঃসহতম উপলব্ধি! আমি প্রাণপণে চিৎকার করতে গিয়েও থমকে গেলুম। সামনে ও কী জ্বলছে? ও কিসের চোখ?

এক নয়, দুই নয়, আট-দশ, হয়তো আরো বেশি। আধ ইঞ্চি এক ইঞ্চির ব্যবধানে জোড়ায় জোড়ায় সবুজ আগুন—কী নিষ্ঠুরভাবেই জ্বলজ্বল করছে। আমি বুঝতে পারলুম—আমিই ওই চোখগুলোর লক্ষ্য—দৃষ্টির ভেতর দিয়ে যেন কতগুলো লাল জিভ আর ধারালো দাঁতের ছোঁয়া আমার সারা শরীরকে স্পর্শ করতে লাগল!

সেই ঘোড়া ছোটবার সময় একটা ভয় আমাকে অচেতনার সীমান্তে পৌঁছে দিয়েছিল, এখন আর একটা ভয় আমার সর্বাঙ্গের যন্ত্রণার ভেতরে আরো দুঃসহ আতঙ্কের সঞ্চার করল। আমি বুঝতে পারলুম, ওরা শেয়াল। আমার মনে পড়ল বাবার মুখে শোনা সেই লোকটার কথা—হাট থেকে ফিরতে ফিরতে যার কলেরা হয়েছিল, রাতের বেলা পথের ধারে যে একটা বটতলায় পড়ে ছিল, আর জ্যান্ত অবস্থাতেই শেয়ালেরা যাকে ছিঁড়ে ছিঁড়ে খেয়ে ফেলেছিল!

ওরা আমাকেও খেতে আসছে। জোড়ায় জোড়ায় সবুজ চোখের ভেতর আমি কতগুলো ধারালো দাঁতকে স্পষ্টই দেখতে পাচ্ছি।

পলকহীন দৃষ্টিতে আমি দেখলুম—এক জোড়া সবুজ চোখ একটু একটু করে এগোচ্ছে আমার দিকে। চিৎকার করতে চাইলুম, স্বর ফুটল না। শুধু আমার স্থির চোখের তারার ওপর সেই হিংস্র সবুজ আলো দুটো স্থির হয়ে রইল—ধীরে ধীরে আমার দৃষ্টিকে গ্রাস করল, সেই সবুজের ভেতরে আমার চেতনা ডুবে চলল, আমার সমস্ত জগৎ সেই নিষ্ঠুরতম সবুজের ভেতরে বিন্দুর মতো মিলিয়ে যেতে লাগল!

তখন—সেই সময়, আবার সেই শব্দ। সেই পাগলের হাসির মতো একটা তীক্ষ্ণ ইঁ-হিঁ-হিঁ!

পোড়া মাটির ঘোড়াটা নড়ে উঠল। তিন লাফে এগিয়ে বিদ্যুৎবেগে পা ছুঁড়ল পেছনে। সবুজ চোখের সম্মোহন কেটে গেল আমার—দেখলুম অনেকখানি নিরাপদ দূরত্বে তারা সরে গেছে, লালুর পায়ের সীমানার কাছেও দাঁড়াবার সাহস নেই তাদের!

তারপরে সমস্ত রাত।

সামনের আকাশ দিয়ে মেঘের পর মেঘ ভাসল, তারার পর তারা ডুবল, আমার কোন্‌পাশে কখন যেন মেটে আলো ছড়ানো চাঁদটা উধাও হল কোন্‌খানে। যন্ত্রণায় কখনো

কখনো আমি চিৎকার করতে লাগলুম, পিপাসায় গলা শুকিয়ে যাচ্ছিল বলে ভিজে মাটি কামড়ে নিলুম কতবার, থেকে থেকে মৃত্যুর মতো অবসাদ এসে কিছুক্ষণের জন্যে আমার সব বোধ লুপ্ত করে দিতে লাগল। আর থেকে থেকে সেই ইঁ-হি-হি করে রক্তজমানো হাসির শব্দ, একবার লালু সামনে ছুটে যাচ্ছে, একবার পেছনে, একবার ডাইনে, একবার বাঁয়ে। সবুজ চোখগুলো যেন আমার চারদিকে ঘিরে ঘিরে লুকোচুরি খেলছে, আর লালু আমাকে বাঁচাচ্ছে—আমাকে বাঁচাচ্ছে সেই রাশি রাশি ধারালো দাঁতের অন্ধ আদিম হিংসা থেকে।

হঠাৎ লালুর ক্ষুরের ধাক্কায় কী একটা গড়াতে গড়াতে চলে এল আমার দিকে। ঠক্ করে লাগল আমার কপালে। আমি দেখতে পেলুম—আমার চোখে সেই সব সবুজ চোখের আলো প্রতিফলিত হতে হতে নিশাচরের মতো আমার দৃষ্টিও তীক্ষ্ণ হয়ে উঠেছিল—আমি দেখলুম, সেটা সাদা একটা নরমুণ্ড। ভূতুড়ে গল্পের বইয়ের ছবিতে যেমন দেখা যায়—ঠিক তাই!

আমার কপাল সেই নরমুণ্ডের ঠাণ্ডা কঠিন স্পর্শ অনুভব করে—শেষবার চিৎকার তুলে, আমি জ্ঞান হারালুম।

আর একটা বিকট শব্দে দ্বিতীয়বার চোখ চাইলুম আমি। সকালের রোদ ঝলমল করছে চারদিকে। একটা কবরখানার মধ্যে পড়ে আছি আমি। অনেকটা দূরে বাবাকে দেখতে পাচ্ছি, রামযশকে দেখছি, দেখতে পাচ্ছি আরো আরো অনেক লোকজনকে। বাবার হাতের বন্দুকটা থেকে ধোঁয়া উঠছে তখনো, আর আমার পাশেই নিজের টকটকে লাল রঙটাকে শরীরের রক্তে আরো রাঙা করে দিয়ে—মাটিতে কাত হয়ে পড়ে পা ছুঁড়ছে লালু, প্রকাণ্ড মসৃণ পেটটা শেষ নিঃশ্বাসের টানে টানে ঢেউয়ের মতো ওঠা-পড়া করছে!

তিন মাস পড়ে থাকতে হয়েছিল আমাকে। বুকের পাঁজরার দুটো হাড় ভেঙে গিয়েছিল, খুলে গিয়েছিল বাঁ হাঁটুর জোড়টা। তবু তার মধ্যেই কাঁদতে কাঁদতে বাবাকে বলেছিলুম, কেন মারলে—লালুকে কেন মারলে তুমি?

জবাব দেওয়ার আগে বাবা মুখ ঘুরিয়ে নিয়েছিলেন। ধরা গলায় বলেছিলেন, আমাদের দিকে তেড়ে আসছিল যে! আমরা ভেবেছিলুম পাগল হয়ে বুঝি ও তোকে মেরেই ফেলেছে!

বাইরে বর্ষণমুখরিত রাতের কলকাতা। ঘরে ঘরে রুদ্ধ দুয়ার, বাড়িগুলো যেন রাশি রাশি কবর। কাচের শার্সির ভেতর দিয়ে রাস্তার সারবাঁধা ইলেক্‌ট্রিকের আলোগুলো নিশাচরদের সবুজ চোখের মতো জ্বলছে। আমার সামনের টেবিলে সেই বিলাতী পত্রিকাটা—একটা লাল ঘোড়া এক ঝলক আগুনের মতো ছুটে যেতে চাইছে আকাশের দিকে।

লালু কেন অমন করেছিল সেদিন? সত্যিই কি ইরানীরা বিষ খাইয়েছিল তাকে? অস্ট্রেলিয়ার তৃণভূমি—না সাহারার ডাক শুনেছিল সে? কোন্ যুদ্ধের দামামা তালে তালে সেদিন বেজে উঠেছিল তারি বুকের রক্তে?

কিন্তু আজ যেন দুটি সত্য একসঙ্গে দেখতে পাচ্ছি তার ভেতর। মৃত্যু আর মুক্তি। মুক্তি আর মৃত্যু।

কিংবা দুই-ই এক।

# শেষ চুড়া

তখন খোলা জানলা দিয়ে ভোরের হাওয়া। কালো পাহাড়ের মাথায় দপ দপ করছে শুকতারা। পাখিরা যখন স্বপ্ন থেকে জেগে উঠতে শুরু করেছে, তখন স্বপ্ন দেখতে আরম্ভ করেছিলেন ভূপেন সেন।

ভোরের বাতাসে অল্প অল্প শীত। ঘুমের ঘোরে পা দুটোকে বুকের কাছে গুটিয়ে আনতে আনতে ভূপেন সেন দেখছিলেন, তাঁর মাথার ওপরে—দুধারে—ঠাণ্ডা কালো দেওয়াল। অনেক দিনের শ্যাওলা জমে আছে তার গায়ে—মধ্যে মধ্যে ফোঁটা ফোঁটা জল চুঁইয়ে পড়ছে তা থেকে। দেওয়ালের গায়ে ছোট ছোট চৌকো ঘুলঘুলি—তাদের ভেতর থেকে কতগুলো সাদা সাদা আলোর হাত এসে ফাট-ধরা আর পেছল পাথরের সিঁড়িগুলোকে যেন হাতড়ে বেড়াচ্ছে।

ওই ঠাণ্ডা শ্যাওলা-ধরা দেওয়াল, এক-একটা আলো, পায়ের তলায় ফাটল-ধরা পাথুরে সিঁড়ি—এর মধ্য দিয়ে কোথায় চলেছেন ভূপেন সেন? কলকাতার মনুমেণ্ট? কুতুবমিনার? দেরাদুনের সেই টপকেশ্বর? নাকি ছেলেবেলায় মা-বাবার সঙ্গে সেই যে হাজার দেড়েক সিঁড়ি পেরিয়ে সিংহাচলমে উঠেছিলেন—এ সেই পথ? কিন্তু ঘুমন্ত অবস্থাতেই নিজের সঙ্গে তর্ক করলেন ভূপেন সেন। সিংহাচলমে পাথরের দেওয়াল থাকবে কেন? কুতুব কিংবা মনুমেণ্টে শ্যাওলাধরা দেওয়াল নেই—তা থেকে ফোঁটায় ফোঁটায় জল গড়ায় না। টপকেশ্বরে এত অসংখ্য সিঁড়ি নেই।

স্বপ্নের ভেতরে যুক্তির বুদ্বুদ ফুটেই মিলিয়ে গেল। ভূপেন সেন দেখলেন, তাঁর বয়েস তখন সতেরো বছরের বেশি নয়, মনে হল, হাতে যেন একটা হকি স্টিকও রয়েছে তাঁর—তারপরেই দেখলেন সেটা ক্রিকেটের ব্যাট। সামনের দেওয়ালে হঠাৎ একটা স্কোর বোর্ড ভেসে উঠল—তাঁর নামের পাশে নিরানব্বুই উঠেছে, আর এক রান হলেই সেঞ্চুরী। কিন্তু তৎক্ষণাৎ স্কোর বোর্ডটা ছোট্ট একটা ঘুলঘুলি হয়ে গেল, তার আলোয় দেখলেন ভাঙা ভাঙা সিঁড়িগুলো সেখান থেকে একটা বাঁক নিয়ে যেন সোজা রওনা হয়ে গেছে আকাশের দিকে।

তার মানে আরো ওপরে উঠতে হবে। অনেক—অনেক ওপরে।

তখন মনে পড়ল একটা পাখির সন্ধানে চলেছেন তিনি। এই সিঁড়িগুলো যেখানে গিয়ে শেষ হবে, সেখানেই বসে আছে পাখিটা। ধবধবে সাদা তার পালক, বুকের কাছে খানিকটা সোনালি, তার পা দুটো চুনীর মতো লাল, তার চোখ দুটো পান্নার মতো সবুজ। সেই পাখিটাকে ধরবার জন্যেই তিনি সিঁড়ি ভেঙে ওপরে উঠে চলেছেন।

পাখিটার খবর কে দিয়েছিল মনে পড়ছে না। কিন্তু তাড়াতাড়ি ওঠা দরকার। আরো আরো তাড়াতাড়ি।

সেই সময় হঠাৎ পা পিছলে গেল সিঁড়িতে। আর নিদারুণ চমক লেগে ভূপেন সেনের ঘুম ভাঙল।

ততক্ষণে কালো পাহাড়ের মাথায় শুকতারাটা সাদা হতে হতে একেবারে নিশ্চিহ্ন। পূবে সূর্য ওঠবার আশায় পশ্চিমের ছেঁড়া-ছেঁড়া মেঘে পদ্ম-পাপড়ির রং। হাওয়ায় তখন শিশির-ঘাস-মাটির গন্ধ, ফুলের গন্ধ, বাগানের ওধারে সাজানো পালা থেকে নতুন খড়ের

গন্ধ আর পাখিদের ডানার গন্ধ।

পায়ের কাছ থেকে পাতলা চাদরটা টেনে নিয়ে গলা পর্যন্ত ঢাকলেন, কিছুক্ষণ শুয়ে রইলেন চুপ করে, মাথার ভেতরে স্বপ্নটা ঝিমঝিম করছে তখনো। কোনো মানেই নেই এ-সবের। স্বপ্নের জগৎটা অদ্ভুত।

তারপর ভূপেন সেন উঠলেন। ঘরে আলো এসেছে তখন। দেওয়ালের একমাত্র ছবি—হালকা রঙে আঁকা ল্যাণ্ড্স্কেপটা পর্যন্ত স্পষ্ট হয়ে উঠেছে। পাথর আর নুড়ির ভেতর দিয়ে ফেনিয়ে চলেছে নদী, দুটো সাদা ভেড়া জল খেতে এসেছে, পেছনে পাহাড়ের চূড়া মেঘ ছুঁয়েছে। সব আর্টিস্টই পাহাড় আঁকতে ভালোবাসে। হয়তো একটা অচেতন কামনা আছে কোথাও, হয়তো অমনি করে আকাশে মাথা তুলে দাঁড়াতে সাধ যায়।

মেজের দড়ির কার্পেটের ওপর নিঃশব্দে পায়ের রবারের চটি টেনে এসে দাঁড়ালেন জানালার কাছে। বাগানের ডালিয়াগুলো শুকিয়ে এসেছে—এখন বুগেনভিলিয়ায় দোলের রং। কিছু গোলাপ—ক'টা রজনীগন্ধা। পাশের খড়ের পালায় সোনার ঝিলিমিলি। কিন্তু এ সব ছাড়িয়ে চোখ এগিয়ে গেল সামনে। পাহাড়ের সারি সেখানে।

গয়া জেলায় পাহাড় থাকবে তাতে আশ্চর্যের কিছু নেই, কিন্তু স্বপ্নটার সঙ্গে কোথাও একটা যোগ আছে মনে হল। ভূপেন সেন ভুরু কোঁচকালেন। শ্যাওলাধরা কালো দেওয়াল যেন এখনো দুপাশে দাঁড়িয়ে আছে তাঁর।

জানলা থেকে সরে আসতে ড্রেসিং টেবিলের আয়নায় নিজের ছায়া পড়ল। পঞ্চাশ পেরিয়েছেন কিন্তু এখনো দীর্ঘ ঋজু শরীর। চোখের কোণে কি ক্লান্তির রেখা আছে কিছু? না—নেই। শুধু কপালটা চওড়া হয়েছে আরো, মাথার চুলে কেউ যেন একমুঠো ছাইয়ের গুঁড়ো ছড়িয়ে দিয়েছে।

অর্থাৎ বুড়ো হয়ে যাচ্ছেন, তার প্রমাণ। তবু এখনো বাইশ-চব্বিশ বছরের যে কোনো স্বাস্থ্যবান বাঙালীর ছেলেকে চ্যালেঞ্জ করতে পারেন তিনি। আসুক পাঞ্জা লড়তে। কব্জীর জোরেই বোঝা যাবে—যৌবনের দরবারে এখনো তিনি বাতিল হয়ে যাননি।

কিন্তু কেন এ-সব কথা মনে হচ্ছে তাঁর? আবার ভুরু কোঁচকালেন ভূপেন সেন। তিনি যে বুড়ো হননি, এখনো যে তাঁর শরীর লোহার মতো শক্ত—এ-সব কথা এত স্বতঃসিদ্ধ যে ভাববারও দরকার পড়েনি এতদিন। মনে করিয়ে দিল ডাক্তার।

মাস দুই আগে। মাঝরাতে এক গ্লাস জল খেতে উঠেছিলেন। গ্লাসটা মুখের কাছে তুলতে যাচ্ছেন ঠিক তখুনি বোধ হল বুকের তলা থেকে কিসের একটা প্রচণ্ড চাপ ক্রমশ ঠেলে উঠছে হৃৎপিণ্ডের দিকে। প্রাণপণে সেটাকে রুখতে চাইলেন, কিছুক্ষণ যুদ্ধ করলেন সেই অদৃশ্য প্রতিদ্বন্দ্বীর সঙ্গে—তারপর সব অন্ধকার। শুধু হাত থেকে কাচের গ্লাসটা মেজেতে আছড়ে পড়ে চুরমার হয়ে যাওয়ার কর্কশ শব্দ করে একটা তীক্ষ্ণ হাসির মতো কানের কাছে বেজে উঠল একবার।

চোখ মেলে দেখলেন, সামনে ডাক্তার। অনেকদিনের পরিচয়, কিন্তু কোনোদিন ওষুধ আনতে হয়নি। যৌবনে ডাক্তারেরও খেলাধূলোর বাতিক ছিল, অবসর পেলে তাঁর ডিসপেন্সারীতে বসে ক্রিকেট নিয়ে উত্তেজিত আলোচনা করেছেন বহুবার। ডাক্তার তর্ক করতেন, কিন্তু কোনোদিন জিততে পারেননি।

কিছুক্ষণ চুপ করে ডাক্তারের মুখের দিকে চেয়ে রইলেন ভূপেন সেন। মনে হল যেন

একটুখানি জয়ের হাসি ফুটে উঠেছে ডাক্তারের ঠোঁটের কোণায়, অল্প অল্প জ্বলজ্বল করছে চোখ দুটো।

—ব্যাপার কী ডাক্তার?

—বিশেষ কিছু নয় দাদা।—ডাক্তারের জ্বলজ্বলে চোখে যেন কিসের একটা ঢেউ দুলল ঃ এতদিন পরে আপনাকে আমার পেশেন্ট হতে হল।

—পেশেন্ট?—ইলেকট্রিক শকের মতো মস্তিষ্কে ঘা মারল কথাটা। ভূপেন সেন উঠে বসতে চেষ্টা করলেন।

—না দাদা, এখন উঠে-বসা চলবে না—ডাক্তারই জোর করে আবার শুইয়ে দিলেন তাঁকে ঃ এখন অন্তত পনেরো দিন কম্‌প্লিট রেস্ট্।

—রেস্ট্? কাল থেকে ক্লাবের ছেলেদের ক্রিকেট তালিম দেবার কথা।

—তালিম দেবার অন্য লোক খুঁজে নিতে হবে তাদের—ডাক্তার হাসলেন।

হাসিটার ভেতর এমন একটা আত্মপ্রসাদ আছে যে, ভূপেন সেনের শরীর যেন জ্বালা করতে লাগল। যেন তাঁকে নিয়ে খেলাচ্ছে ডাক্তার, কী একটা মজা পাচ্ছে মনে মনে।

—খুলে বলো ডাক্তার—আমার কী হয়েছে। আই ডোন্ট্ বিলিভ দ্যাট্ আই অ্যাম্ এ সিক্ ম্যান।

ডাক্তারের হাসি থেমে গেল, ছায়া পড়ল চোখের তারায়।

—আপনার হার্টটা একটু জখম হয়েছে দাদা, একটা অ্যাটাক্ হয়ে গেল।

সাবালক হয়ে ওঠবার পর এই প্রথম ভয় পেলেন ভূপেন সেন—এই পঞ্চাশ বছর বয়েসে। চোখের সামনে ডাক্তারের মুখ যেন একটা দড়িবাঁধা বেলুনের মতো দুলতে লাগল।

—হার্ট অ্যাটাক্! আমার!

—ভাববেন না দাদা। সাবধানে থাকুন, এক্‌সাইটেড্ হবেন না, বেশি পরিশ্রম করবেন না, সব ঠিক হয়ে যাবে।

মাত্র দু মাস আগেও নিজের শরীর সম্বন্ধে কোনো কথা ভাববার দরকার ছিল না। কখনো কখনো হয়তো ক্লান্তি বোধ করেছেন, মাথা ঝিম ঝিম করেছে এক-আধবার, কিন্তু ব্লাড্-প্রেসার পরীক্ষা করাবার প্রশ্ন মনেও আসেনি। ব্যাচেলার মানুষ, ছোট ভাইয়ের সংসারে জ্যাঠামশাই হয়ে নির্ভাবনায় চমৎকার দিন কেটেছে, শ-তিনেক টাকার চাকরিটা দরকারের পক্ষে যথেষ্ট মনে হয়েছে।

এই দু মাসের মধ্যে বদলে গেছে সব।

বসন্ত এসেছে। কলকাতায় এখন হকির পালা, ক্রিকেটের মরসুম শেষ হয়নি। তবু এক মাসের ছুটি নিয়ে গয়া জেলার এই আধা-গ্রাম আধা-শহরে বিশ্রাম করতে এসেছেন ভূপেন সেন। বাড়িটা ডাক্তারেরই। ছোট সুন্দর বাংলো—বাগান আছে, মালী আছে, মালীর গোটাতিনেক গোরুও আছে। সেবা যত্নের ত্রুটি নেই, ঘরে বসেই খাঁটি দুধ মেলে। ট্রাঙ্ক-ভর্তি করে ইংরেজি বাংলা বই এনেছেন, রেল-স্টেশন কিংবা পোস্ট অফিসে গেলে গল্প করবার লোক জোটে। পাশের বাড়িতেই একজন স্থায়ী প্রতিবেশী আছেন—তাঁর পরিবারের সঙ্গেও আলাপ জমে গেছে। সে ভদ্রলোকও ডাক্তার—ডাক্তার ঘোষ। আর বিদেশে ডাক্তার প্রতিবেশী থাকার মতো এমন সুবিধে আর কী আছে।

কিন্তু অসুখের কথা ডাক্তার ঘোষকে বলেন নি ভূপেন সেন। সেই প্রথম অ্যাটাকের পর দিনকয়েক একটু ক্লান্ত মনে হয়েছিল নিজেকে, তারপর আজ দেড় মাসের মধ্যে আর কোনো উপসর্গ টের পান নি। ফ্রেশ্ লাইক এ ইয়াং হর্স। কলকাতা থেকে এসেছিলেন পরাভূতের মতো কিন্তু এখানে পনেরো দিন অফুরন্ত খোলা বাতাসে ঘুরে, ভোরবেলা বাগানের ফুলের গন্ধ, মাটির গন্ধ, নতুন খড়ের পালার গন্ধ আর পাখিদের ডানার গন্ধ হৃৎপিণ্ডে ভরে নিয়ে এখন যেন আরো সজীব আর সতেজ বোধ হয় নিজেকে। ডাক্তার ঘোষের যে তরুণী মেয়েটি গত বছর এম.এ. পাস করে এখন এলাহাবাদে কী রিসার্চ করছে—সে এখানে এসেছে দিন সাতেক আগে। মেয়েটি কলেজে ব্যাডমিন্টন চ্যাম্পিয়ন ছিল—স্পোর্টসম্যান ভূপেন সেনের সে মুগ্ধ শ্রোত্রী।

সব ভালো চলছিল, কেবল পরশু থেকে একটু বিরক্তির কারণ ঘটেছে। কোত্থেকে স্কুটারে করে এসে হাজির হয়েছে এক ছোকরা, সে নাকি পাটনায় প্রফেসারী করে। ডাক্তার ঘোষের বন্ধু-পুত্র। ছোকরার চেহারা মন্দ নয়, স্বাস্থ্যও ভালো, চাল-চলনে অসম্ভব স্মার্ট। তাতে ভূপেন সেনের আপত্তি ছিল না—কিন্তু একটা মস্ত দোষ—অসম্ভব বক বক করে। সব জিনিসেই তার কথা বলা চাই—একেবারে সবজান্তা হয়ে বসে আছে। প্রফেসার জাতটাই এই রকম।

কাল সন্ধ্যেতেই ও-বাড়িতে খেলার আলোচনা করছিলেন ভূপেন সেন। একটু নিজের কথাও এসে পড়েছিল—কী করে একটা ফার্স্ট ক্লাস ম্যাচে এক ওভারে তিনটে উইকেট উড়িয়ে দিয়েছিলেন কেবল বলতে শুরু করেছিলেন সেটা। এমন সময় ঘরে ঢুকল প্রফেসার—অর্থাৎ অরুণ দত্ত। ঘর্ ঘর্ করে একটা চেয়ার টেনে নিয়ে একেবারে বসে পড়ল ভূপেন সেনের গা ঘেঁষেই। এই মাত্র বাইরে থেকে সিগারেট টেনে এসেছে, মুখের তামাক পোড়া বিশ্রী গন্ধে ননস্মোকার ভূপেন সেনের শরীর গুলিয়ে উঠল।

এই ছাব্বিশ-সাতাশ বছর বয়সেই এত সিগারেট খায়। এর পরে নিকোটিনের ব্রাউন লেয়ার জমবে শ্বাসনালীতে, ক্রনিক কাশি দেখা দেবে, তারপরে হয়তো ফুটে বেরুবে ক্যানসার। ভূপেন সেন একবার বিরূপ চোখে চেয়ে দেখেছিলেন অরুণের হাতের দিকে। তর্জনী আর মধ্যমার আধা-আধি পর্যন্ত গাঢ় কালচে বাদামী রঙ—যেন খানিকটা টিংচার আয়োডিন মেখে এসেছে।

আধ মিনিটের জন্যে থেমেছিলেন ভূপেন সেন, সেই ফাঁকে কথা জুড়ে দিল অরুণ দত্ত।

কাকা, এতবার করে বলছি একটা গান-লাইসেন্স নিন, আপনি কানেই তোলেন না।

ডাক্তার ঘোষ বলেছিলেন, আমার তো রিভলবার আছেই, বন্দুক দিয়ে কী হবে।

—রিভলভার তো পোশাকী জিনিস, রিনিউয়ালের সময় বছরে একবার বার করতে হয় কেবল। ও একটা বিলাসিতা ছাড়া কিছু নয়। অথচ হাঁটতে হাঁটতে দেখে এলুম, মাইল দেড়েক দূরে একটা জলায় অজস্র বড়ো সাইজের স্নাইপ পড়েছে—লালশরও রয়েছে এক ঝাঁক। দেখে হাত নিশ্‌পিশ্ করতে লাগল। বন্দুক থাকলে এক ঝুড়ি শিকার করে আনা যেত। নুড়ি ছুঁড়ে তো পাখি শিকার করা যায় না।

আশ্চর্য—ঘরশুদ্ধ সকলের চোখ গিয়ে পড়েছে এখন অরুণ দত্তের ওপর। যে

ব্যাডমিন্টন-চ্যাম্পিয়ন এণাক্ষী এতক্ষণ কালো চোখের তাপ ছড়িয়ে দিয়ে ভূপেন সেনের হ্যাট্‌ট্রিকের গল্প শুনছিল, হঠাৎ তার সমস্ত অনুরাগ গিয়ে পড়েছিল পাখি শিকারের ওপর।

—সত্যি বাবা, নাও না একটা বন্দুকের লাইসেন্স। অরুণদা খুব ভালো শিকারী—আমিও ওঁর কাছ থেকে বন্দুক ছোঁড়া শিখে নেব।

হঠাৎ একটা বিশ্রী বিরক্তিতে পা থেকে মাথা পর্যন্ত জ্বলে উঠেছিল ভূপেন সেনের। পাখি শিকার। চোরের মত গুঁড়ি মেরে গিয়ে ছর্‌রা ছুঁড়ে সব চাইতে দুর্বল কতকগুলো অসহায় প্রাণীকে খুন করা। বাহাদুরি বটে!

বিস্বাদ গলায় বলে ফেলেছিলেন, প্রফেসার দত্ত বুঝি কেবল পাখিই শিকার করেন?

অরুণ দত্ত একবার তাকিয়ে দেখেছিল তাঁর দিকে। একটা দুর্বিনীত কৌতুকের হাসি ফুটে উঠেছিল ঠোঁটের কোণায়। কিন্তু আরো অসহ্য লেগেছিল যখন তার হয়ে জবাব দিয়েছিল এণাক্ষী।

—না জ্যাঠামশাই, অরুণদার বড়ো গেমও আছে। বাঘ-হরিণ এই সব।

বাঘ! মুখের ওপর ছোট হাতের একটা আলগা চড় পড়েছিল যেন। আরো কানে লেগেছিল সম্বোধনটা—জ্যাঠামশাই। এতদিন মিস্টার সেন বলেই ডেকে এসেছে, হঠাৎ অন্তরঙ্গ হয়ে গুরুজনের মর্যাদায় তুলে দিয়েছে তাঁকে। ভাইয়ের ছেলেমেয়েদের কাছে জ্যাঠামশাই হওয়াতে কোনোদিন তাঁর আপত্তি ছিল না, কিন্তু এণাক্ষীর ডাক শুনে—অত্যন্ত অকারণেই—ভূপেন সেনের মনে হয়েছিল—মেয়েটা যেন হঠাৎ তাঁকে ঠাট্টা করে উঠল।

কপালে খানিকটা রক্ত ঝাঁ ঝাঁ করে উঠেছিল। নিচের ঠোঁটটাকে দাঁত দিয়ে একবার চেপে ধরেছিলেন ভূপেন সেন। তারপর যথাসম্ভব শান্ত গলায় জিগ্যেস করেছিলেন, বাঘও মেরেছেন বুঝি প্রফেসার দত্ত?

যেন সিগারেট খাওয়ার মতোই অত্যন্ত সহজে ঘটেছে ব্যাপারটা, এমনি ভাবে অরুণ দত্ত বলেছিল, আজ্ঞে হ্যাঁ—গোটা-তিনেক।—আর এণাক্ষীর দিকে চোখ রেখে বলতে শুরু করেছিল, জানেন কাকা—থার্ড বাঘটা মারবার সময় সে এক কাণ্ড। আমার যে বন্ধুটি স্পটিং করছিল—এর আগে সে কখনো বাঘের সামনে পড়েনি। হঠাৎ স্পটের আলোয় মাত্র পঞ্চাশ-ষাট গজ দূরে আগুনের মতো চোখ দুটো দপ করে উঠতেই সে নার্ভাস। স্পট সরে গেল—তারও দাঁতকপাটি লাগে আর কি! আমার হাতে তখন কয়েক সেকেণ্ড মাত্র সময়। যা থাকে কপালে—দিলুম ট্রিগার টেনে। লাক ফেভার্ড—এক গুলিতেই পড়ল। কিন্তু বন্ধুটিকে ইন্‌ হিজ্‌ সেন্স ফিরিয়ে আনতে আমাকে এক ফ্লাস্ক গরম চা তার মাথায় ঢেলে দিতে হয়েছিল।

—এক ফ্লাস্ক গরম চা!—হাসির রোল উঠেছিল ঘরে।

—কী করি বলুন। ওর অবস্থা দেখে আমিও নার্ভাস হয়ে গেছি তখন। তাড়াতাড়িতে ওয়াটার-বটলের বদলে—

কথাটা শেষ হওয়ার আগেই আবার হাসির ঝড় ভেঙে পড়েছিল ঘরে।

হাসেন নি ভূপেন সেন, নিচের ঠোঁটটাকে কামড়ে ধরে চুপ করে বসে ছিলেন। এম.এ. পাস, রিসার্চ-করা মেয়ে—ব্যাডমিণ্টন-চ্যাম্পিয়ন এণাক্ষী যে এত তরল—এমন তুচ্ছ

জিনিস নিয়ে সে যে এমনভাবে হাসিতে গড়িয়ে পড়তে পারে, এ-কথা এতদিন তিনি কল্পনাও করেন নি!

হাসি থামলে ভূপেন সেন বলেছিলেন, স্পট ফেলে জানোয়ারকে ডেজ্ করে শিকার! এ তো মার্ডার!

তাঁর গলার স্বরে কী যে ছিল, সঙ্গে সঙ্গে সুর কেটে গিয়েছিল ঘরটার। আর অরুণ দত্তের চোখ চকচক করে উঠেছিল একবার।

—শিকার মাত্রেই মার্ডার। সে স্পট্ ফেলে হোক আর মাচানে বসেই হোক। বাঘের বন্দুক নেই—তাকে গুলি করাও সেদিক থেকে মার্ডার। আপনার মতে বোধহয় খালি হাতে বাঘের সঙ্গে ফ্রি-স্টাইল কুস্তি লড়ে তাকে ঘায়েল করাই শিকার?

আবার হাসির ঢেউ উঠল।

আজ দশ বছরের ভেতরে কড়া মেজাজের লোক, জাঁদরেল স্পোর্টসম্যান ভূপেন সেনকে নিয়ে হাসি তৈরী করবার মতো সাহস কারো হয়নি। নিজের চেয়ারে কিছুক্ষণ শক্ত হয়ে বসে থেকেছিলেন তিনি। ঠিক তাঁর পাশেই টেবিলে হাত রেখেছে অরুণ দত্ত—তর্জনী আর মধ্যমায় গাঢ় কাল্চে নিকোটিনের রঙ। একবার ইচ্ছে হয়েছিল, শক্ত মুঠোয় প্রফেসারের হাতখানা চেপে ধরেন একবার, মড় মড় করে আঙুলগুলোকে গুঁড়িয়ে দেন। কিন্তু পরমুহূর্তেই লজ্জা হল। একটা অর্বাচীনের কথায় রাগ করে ধৈর্য হারাবেন এমন খেলো মানুষ ভূপেন সেন নন।

ততক্ষণে চা আর গরম কাটলেট এসে পৌঁছেছিল। কিন্তু ভূপেন সেন উঠে পড়েছিলেন। যে-কথা কোনোমতেই বলতে চান না, সেইটেই মুখ ফসকে বেরিয়ে এসেছিল ঃ আমি খাব না, শরীর ভালো নেই।

ডাক্তার ঘোষ কান খাড়া করেছিলেন ঃ কী হল, পেটের গোলমাল নাকি?

কিন্তু ভূপেন সেন সোজা হয়ে দাঁড়িয়েছেন তখন। বুকটাকে চওড়া করেছেন যথাসম্ভব—মেরুদণ্ড শক্ত করে মাথাটাকে যেন সকলের ওপরে অনেকখানি তুলে ধরেছেন। কর্কশ পুরুষ গলায় বলেছিলেন, না—শরীর আমার লোহা দিয়ে তৈরী, পেটের গোলগাল জীবনে কখনো হয়নি। বিকেলে অনেকটা খেয়ে বেরিয়েছি, তাই এখন আর খিদে নেই।

বলতে বলতেই বেরিয়ে এসেছিলেন ঘর থেকে। বসন্তের শালপাতা ওড়ানো এলোমেলো হাওয়ার ভেতর দিয়ে নিজের বাংলোর দিকে এগোতে এগোতে শুনেছিলেন ডাক্তার ঘোষের বসবার ঘর থেকে আর একবার হাসির ঝঙ্কার উঠল। একবারের জন্যে পেশল পা দুটো থেমে দাঁড়ালো—তাকে নিয়েই রসিকতা করছে না তো অপোগণ্ড প্রফেসারটা? আর হঠাৎ মনের ভেতরে একটা অকারণ স্মৃতি জেগে উঠল—মাঠে নেমে কোনো রান করবার আগেই একটা ইয়র্কার বলে তাঁর উইকেট ছিটকে পড়েছে—নিদারুণ শত্রুর এই আকস্মিক অপঘাতে পেছনে হা-হা করে আনন্দে হেসে উঠেছে উইকেট-কীপার।

চাকর ব্রেকফাস্ট দিয়ে গেল, সেই সঙ্গে এক গ্লাস গরম দুধ। দুধ খেলেন, এক টুকরো রুটি চিবোলেন, কিন্তু বেশির ভাগ খাবারটাই পড়ে রইল। কিচ্ছু খেতে ইচ্ছে করছে না, মুখের ভেতরে সব যেন বিস্বাদ হয়ে আছে।

শেষরাত্রের সেই স্বপ্নটা।

কোনো মানে নেই, অথচ মনে হয় ওর একটা মানে আছে। ছোট ছোট ঘুলঘুলির ভেতর দিয়ে এক-একটা আলোর বল্লম এসে বিঁধেছে ফাটল-ধরা পাথুরে সিঁড়িগুলোতে। সিঁড়িগুলো সেই আলো-আঁধারির ভেতরে ঘুরপাক খেতে খেতে কতদূরে যে উঠে গেছে তা তাঁর জানা নেই। শুধু এইটুকু জানা আছে—একেবারে মাথার ওপর বসে আছে সেই আশ্চর্য পাখিটা। ধবধবে সাদা তার পালক, বুকের কাছটা সোনালী, পা দুটো চুনীর মতো লাল, চোখ দুটো পান্নার মতো সবুজ। কিন্তু সে কতদূরে? এখন শুধু কালো শ্যাওলা-ধরা দেওয়াল, ফোঁটায় ফোঁটায় জল চুঁইয়ে পড়ছে তা থেকে। আর একটা ক্রিকেট ব্যাট হাতে নিয়ে—

ভূপেন সেন উঠে পড়লেন। পাগলামো। স্বপ্ন—স্বপ্নই। তাই নিয়ে জবুথবু হয়ে বসে থাকবার কোনো মানে হয় না। তার চাইতে বাইরের খোলা হাওয়ায় অনেক দূর পর্যন্ত ঘুরে আসা যাক। এ কদিন সকালে বেড়ানোই হয় না বলতে গেলে, এণাক্ষী আসবার পর থেকে ডাক্তার ঘোষের ওখানে গিয়ে আর একবার চা খান, খবরের কাগজটা একটু দেখেন, গল্পগুজব করেন বেলা দশটা সাড়ে দশটা পর্যন্ত। আজ ও-বাড়িতে যাওয়ার কথা ভাবতেই মনটা বিরূপ হয়ে উঠল। প্রফেসার কাল চলে যাবে শুনেছেন। ওই বাক-সর্বস্ব ছোকরাটা বিদেয় হোক—তারপর দেখা যাবে!

আজ একটুখানি হেঁটেই আসা যাক বরং।

শেষরাত থেকে এখানে ঠাণ্ডা পড়ে—শীতের আমেজটা থাকে নটা-দশটা পর্যন্ত। তাই সকালের নরম রোদে অনেক দূর পর্যন্ত চমৎকার বেড়িয়ে আসা চলে। কোটটা গায়ে চড়িয়ে ভূপেন সেন বেরিয়ে পড়লেন। রোদ এখনো লাল, বাতাসে এখনো ফুল মাটি নতুন খড় আর পাখির ডানার গন্ধ, পথের ধারে ধারে গাছপালার নতুন পাতা এখনো শিশিরে ছলোছলো। চলতে চলতে ভূপেন সেন শুনলেন পাপিয়া ডাকছে। অনেক দিন এই পাখিটার ডাক শুনতে পাননি, কলকাতা শহরের কাক-চিলের দলই তাঁর দু কান ভরে রেখেছে।

ভালো লাগা উচিত ছিল, একেবারে মগ্ন হয়ে যাওয়া উচিত ছিল এই আলো-হাওয়া, এই পলাশের থোকা থোকা ফুল, বাদাম গাছের এই তামাটে কচি পাতার দোলা, এই লাল কাঁকরের আঁকা-বাঁকা পথটির ভেতর। কিন্তু ভূপেন সেন কিছুতেই নিজের মধ্যে ডুবতে পারছেন না। সেই স্বপ্নটা যেন এখনো মাথার মধ্যে জমা হয়ে আছে, যেন নতুন রোদে নিজের ছায়ার ভেতরে সেই শ্যাওলা-ধরা দেওয়ালটা তাঁর সঙ্গে সঙ্গে চলেছে, যেন এক-একটা পড়ে থাকা পাথরের কোলে সেই সিঁড়ির ধাপগুলো ফুটে উঠেই মিলিয়ে যাচ্ছে।

ভূপেন সেন চলার গতি বাড়ালেন। কলকাতার কথা ভাবতে চাইলেন, মনে আনতে চাইলেন তাঁর ক্লাবের কথা, যে স্কুলের ছেলেটির এর মধ্যেই চমৎকার ফর্ম দেখা দিচ্ছে তার ফুট-ওয়ার্ক আরো কিভাবে ইমপ্রুভ করা যায় তাই নিয়ে চিন্তা করতে চাইলেন। তারপর ছাড়া-ছাড়া কাটা-কাটা ভাবনার ভেতরে একসময় দেখলেন একেবারে দুর্গা পাহাড়ের তলায় এসে দাঁড়িয়েছেন।

অনেক ওপরে—প্রায় শ-পাঁচেক ফুট হবে—চিনির মঠের মতো ছোট একটা সাদা মন্দির দেখা যায়। শ-খানেক বছর আগে কোন্ সাধু ওটা তৈরী করিয়েছিল। সারা বছর পড়েই থাকে, শুধু দেওয়ালীর পর একদিন ওখানে নাকি পূজো হয়, মেলাও বসে।

তারপর নির্জন। মেঘ ঘনায়, বৃষ্টি পড়ে, ঝড় বয়। এর আগে দু-একবার ভেবেছেন ওখানে উঠে মন্দিরটা একবার দেখে আসবেন। সঙ্গে সঙ্গে মনে পড়েছে কলকাতার ডাক্তারের শাসন ঃ হার্টটা একটু জখম হয়েছে, সাবধানে থাকবেন, বেশি স্ট্রেন করবেন না।

আজও পাহাড়ের গোড়ায় এসে ভূপেন সেন থেমে দাঁড়ালেন। সামনে একটা ছোট্ট নদীর শুকনো খাত, এখন কেবল বালি আর পাথর ছড়িয়ে আছে। বর্ষার সময় ওতে জল নামে। আশপাশে কয়েকটা শাল-শিমুলের গাছ—তাদের তলায় তলায় এখনো পাথর সাজানো কালিমাখা ক'টা উনুন, ইতস্তত কয়েকটা ভাঙা হাঁড়ি। পাঁচ মাস আগেকার মেলার স্মৃতি-চিহ্ন।

ফিরে যাবেন ভাবছিলেন, এমন সময় চোখ পড়ল। একটা গাছের পেছনদিকে ঠেসান দেওয়া কী একটা জিনিসের লাল-রূপালী রঙের ওপর রোদ জ্বলছে। স্কুটার। প্রফেসারের স্কুটার।

প্রফেসার বেড়াতে এসেছে এখানে। কাছাকাছি যখন তাকে দেখা যাচ্ছে না, তখন নিশ্চয় উঠেছে দুর্গা পাহাড়েই। দ্বিগুণ বিরক্তিতে উলটো দিকে পা বাড়িয়েই থমকে গেলেন ভূপেন সেন।

একা এসেছে অরুণ দত্ত? একাই? না আরো কেউ সঙ্গে আছে তার?

আর কে হতে পারে সে-কথা স্পষ্ট করে ভাবতে পারলেন না। কিন্তু একটা হিংস্র ক্রোধ, একটা দুর্বোধ উত্তেজনা মাথার প্রত্যেকটি শিরার মধ্যে জ্বলে উঠল। চুলোয় যাক কলকাতার ডাক্তার, ভুল করেছে সে। স্পোর্টসম্যান ভূপেন সেনের হার্ট লোহা দিয়ে তৈরী। পঞ্চাশ বছর পেরিয়েও তাঁর শরীরে বাইশ বছরের যৌবন। আজ ওই দুর্গা পাহাড়ের চূড়োয় না উঠে যদি তিনি ফিরে যান—ইহজীবনেও সে লজ্জা রাখবার জায়গা থাকবে না।

চোয়াল শক্ত হয়ে উঠল, মনে হল মুঠোর মধ্যে অরুণ দত্তের নিকোটিনের রঙ মাখানো আঙুলগুলোকে বজ্রের মতো চেপে ধরেছেন তিনি। আর অপেক্ষা করলেন না ভূপেন সেন। পাহাড়ের পথ বেয়ে উঠতে আরম্ভ করলেন।

পঞ্চাশ ফুটও উঠতে হল না। তার আগেই দেখতে পেলেন।

একটা ছাতিমের মতো গাছ গোল করে ছায়া ছড়িয়েছে। তারই তলায় বড় একটা পাথরের চাঙাড়ের ওপর পাশাপাশি দুজন। অরুণ দত্ত আর এণাক্ষী। অরুণ সিগারেট ধরিয়েছে, এণাক্ষী একটা নীল সিল্কের রুমাল জড়াচ্ছে আঙুলে। আর তাদের মাথার ওপরে ছাতির মতো সেই গাছটার ডালে পাপিয়া ডাকছে।

ভূপেন সেনকে দেখে দুজনেই চমকে উঠল। সিগারেটটা পিঠের দিকে ফেলে দিলে অরুণ দত্ত, এণাক্ষীর ফর্সা মুখ লাল টকটকে হয়ে গেল, সোজা উঠে দাঁড়ালো পাথর ছেড়ে।

এণাক্ষী বললে, জ্যাঠামশাই!

আবার জ্যাঠামশাই! মাথার চুলে এক মুঠো ছাইয়ের রঙ ছড়িয়ে পড়েছে বলেই? ভূপেন সেনের মনে হল যেন তাঁর গলা চিরে উৎকট চিৎকার বেরিয়ে আসবে একটা। কিন্তু অত সহজেই ধৈর্য হারালে স্পোর্টসম্যানের চলে না।

ভূপেন সেন হাসতে চেষ্টা করলেন।

—পাহাড়ে উঠছিলে—দু পা উঠেই বসে পড়লে?—চোখের তীব্র দৃষ্টি এবার অরুণ দত্তের মুখে গিয়ে পড়ল।

অরুণ দত্ত জবাব দিল না! এণাক্ষীই কথা কইল।

—বড্ড খাড়াই, তাই একটু জিরিয়ে নিচ্ছিলুম।

—হুঁ! পাহাড়ে ওঠা আর স্পট ফেলে বাঘ মারা তা হলে এক জিনিস নয় প্রফেসর! —ভূপেন সেন আবার কঠিন হাসি হাসলেন, তা হলে এসো আমার সঙ্গে—দেখি কে আগে উঠে যেতে পারে।

বলেই উঠতে আরম্ভ করলেন। ওরা আসছে কিনা পেছনে তাকিয়ে একবার দেখলেন না পর্যন্ত।

বাঁকের পর বাঁক, খাড়াইয়ের পর খাড়াই। পায়ে চলা বন্ধুর পথ, জুতোর তলায় নুড়ি পিছলে যেতে লাগল। বাঁক ধরতে লাগল বুকের ভেতরে। প্রথমে সোজা হয়ে উঠছিলেন, তার পরে কুঁজো হলেন ভূপেন সেন। সেই স্বপ্নে দেখা সিঁড়িটার মতো যেন অনন্তের দিকে উঠে যাচ্ছেন—মনে হচ্ছে এ পথ তাঁর আর কোনো দিন ফুরুবে না।

উঠতে উঠতে কখন রোদ চড়া হয়ে উঠল, দু-পাশে গাছপালা কতবার রূপ বদলালো, কত রকমের পাখি ডাকল। কিন্তু ভূপেন সেন তাকিয়ে দেখলেন না কোনো দিকে। শুধু বুকের ভেতর কিসের একটা নিষ্ঠুর চাপ বেড়ে উঠতে লাগল ক্রমশ, পেশল পায়ের শিরাগুলোর মধ্যে যন্ত্রণার ছুরি চলতে লাগল, শুধু দু কান ভরে শোঁ-শোঁ করে একটা আওয়াজ ক্রমেই জোরালো হতে হতে শেষে ঝড়ের গর্জনের মতো ভেঙে পড়তে লাগল।

তাঁরই নিঃশ্বাসের আওয়াজ।

সেই সাদা নির্জন মন্দিরটার সামনে এসে যখন পৌঁছুলেন, তখন শরীরটা কুঁজো হতে হতে ধনুকের মতো হতে বসেছে—নিচের মাটি দু-হাত বাড়িয়ে তাঁকে টানছে হিংস্র শক্তিতে। তবু মন্দিরের দেওয়ালে হেলান দিয়ে সোজা হয়ে দাঁড়ালেন ভূপেন সেন। দুই কানে তখন একটানা ঝড়ের গর্জন ছাড়া আর কিছু নেই।

চোখ ঝাপসা—তবু দেখতে পেলেন। অনেক নিচে পথের একটা বাঁক দেখা যায়। দুটো ছোট ছোট রঙিন পুতুল সেখানে। আর পারছে না—দাঁড়িয়ে পড়েছে মনে হয়। হয়তো ফিরে যাওয়ার কথাই ভাবছে।

অনুকম্পায় আর আত্মতৃপ্তিতে হা-হা করে হেসে উঠলেন ভূপেন সেন। প্রফেসার! সাতাশ বছর! স্কুটার! স্পট-লাইট জ্বেলে বাঘ-শিকার!

হেসে উঠতেই মাথা ঘুরে গেল তাঁর। বুকের যন্ত্রণাটা যেন বন্যার বাঁধ ভেঙে এক মুহূর্তে সমস্ত শরীরকে ভাসিয়ে নিয়ে গেল।

বসে পড়লেন, তারপর শুয়ে পড়লেন মাটিতে। স্বপ্নে দেখা সেই সিঁড়িটাকে চিনতে পারলেন, হাতের কাছে কুড়িয়ে পেলেন ক্রিকেট ব্যাটটা—স্কোর বোর্ডে দেখলেন তাঁর নামের পাশে নিরানব্বুই জ্বলজ্বল করছে।

আর তখন তাঁর সামনে এসে বসল সেই স্বপ্নের পাখিটা। সাদা রঙের পালক, পা দুটো চুনীর মতো লাল, চোখ দুটো পান্নার মতো সবুজ, বুকের কাছটা সোনালি। কিন্তু—

কিন্তু ওটা, ওটা কি পাখি? ওর মুখটা আস্তে আস্তে এণাক্ষীর মতো হয়ে যাচ্ছে না?

স্বপ্নের অর্থটা বোধহয় খুঁজে পাচ্ছিলেন ভূপেন সেন। কিন্তু তার আগেই তাঁকে ঘিরে

যে ঝড় উঠছিল, সেটা আচমকা থেমে গেল আর দুর্গা পাহাড়ের চূড়োটা এক ডুবে তলিয়ে গেল একটা অন্ধকার সমুদ্রের তলায়।

## তমস্বিনী

কালীঘাটের মন্দিরে যেতে হয়েছিল। দুর্বল গলায় বলেছিলুম, দেখো সপ্তাহে একটা মাত্র রবিবার—সেদিনও যদি—

জবাব এল ঃ রবিবার না হলে তোমাকে ধরা যায় নাকি?

বললুম ঃ আমাকে ধর্তব্যের মধ্যে না-ই আনলে। তোমার পুণ্যে আমারও তো অর্ধেক দাবি আছে, তুমিই যাও, আমি বরং—

—বরং কী? প্রাণের বন্ধুরা আসবে, বারোটা পর্যন্ত আড্ডা চলবে, চা-সিগারেটের শ্রাদ্ধ হবে, এই তো? চালাকি নয়, অনেক কষ্টে আজ তোমায় ধরেছি। ওঠো—

উঠতে হল। রবিবারের কাগজ খুঁটিয়ে খুঁটিয়ে পড়বার স্বর্গীয় বিলাসিতা, অলস সকালের আমেজ, দু-একজন বন্ধু-বান্ধব এলে কিছুক্ষণ নিঃস্বার্থ পরচর্চা—সমস্তই গেল আজকের মতো। সান্ত্বনার বাণীও শুনতে পেলুম ঃ সারাদিন তো আর কালীঘাটে বসে থাকতে হবে না, ঘণ্টাখানেক বাদেই ফিরে আসব।

ঘণ্টাখানেকের অর্থ আমি জানি। ফেরবার পথে দু-একজন আত্মীয়কে মনে পড়বে, অনেকদিন যাদের সঙ্গে দেখা হয় না; খুঁটিনাটি কেনা-কাটাও বাদ পড়বে না। উদাস হয়ে এক লাইন ইংরেজি কবিতা আবৃত্তি করতেই ঝাঁঝালো স্বরে শোনা গেল ঃ কী বললে?

খেয়াল ছিল না, ওপক্ষেরও ইংরেজি জানা আছে। সামলে নিয়ে বললুম, কিছু না—কিছু না। চলো—বেরুনো যাক।

তারপর যথানিয়মে পূজো, পাণ্ডা, সিঁদুরের টিপ, ফুলের মালা। বেরিয়ে আসবার সময় বিরক্ত হয়ে ভাবছিলুম, লেখাপড়া যা-ই শিখুক, মা ঠাকুরমার ট্রাডিশনকে মেয়েরা কোনো মতেই ছাড়তে রাজী নয়। দেখলুম, ভিখারীদেরও ব্যবস্থা আছে—খুব সম্ভব তিন-চার টাকার নয়া পয়সায় ব্যাগ ভর্তি করে আনা হয়েছে সঙ্গে।

কিন্তু চাওয়া যেখানে অনন্ত, সেখানে মধ্যবিত্ত গৃহিণীর দাক্ষিণ্য কতক্ষণ চলে? একলাফে গাড়িতে উঠে বললেন, দাঁড়িয়ে আছো কী—এরপরে গায়ের জামা ছিঁড়ে দেবে!

আমি দাঁড়িয়ে গিয়েছিলুম, সে কথা ঠিক। এক বুড়ী ভিখারিণীর দিকে আমার দৃষ্টি পড়েছিল। কোথায় যেন দেখেছি, মুখটাকে ভারী চেনা-চেনা ঠেকল।

বুড়ীর চোখ দুটোতে ঘোলাটে হলুদ রঙ, ছানি পড়েছে মনে হল। বাড়িয়ে দেওয়া শীর্ণ হাতটা অল্প অল্প কাঁপছে, ভাঙা গলায় বললে, গরীবকে কিছু দিয়ে যান বাবা—মা-কালী আপনাকে হাজারগুণ ফিরিয়ে দেবেন—!

মা কালী কী দেবেন না দেবেন, সে-কথা ভাববার দরকার ছিল না। এতক্ষণ ভিখারীদের আমি কিছুই দিইনি, সে দায়িত্ব স্ত্রীই নিয়েছিলেন। কিন্তু এইবার আমি পকেটে হাত দিলুম, একটা আধুলি আঙুলে ঠেকল, সেইটেই বের করে ফেলে দিলুম বুড়ীর হাতে।

স্ত্রী বললেন, কী হচ্ছে? তুমি আবার দানসত্র খুলে বসলে নাকি? রিজার্ভ ব্যাঙ্ক উজাড় করে দিয়েও কি ওদের খাঁই মেটাতে পারবে? ওঠো গাড়িতে!

বলবার দরকার ছিল না, আধুলির প্রতিক্রিয়ায় তখন প্রাণান্ত হওয়ার উপক্রম। বিদ্যুৎবেগে গাড়িতে উঠে ড্রাইভারকে বললুম, অ্যাকসিডেন্ট না ঘটিয়ে যত জোরে পারো, চালাও!

পুরোনো গাড়ির বেসুরো কর্কশ আওয়াজের সঙ্গে 'রাজাবাবু' 'বড়বাবু'র আর্তরব ঘূর্ণির মতো মিলিয়ে গেল।

কিন্তু ঘোলাটে হলুদ রঙের সেই ছানিপড়া চোখ, সেই কাঁপা হাতটা, সেই ভাঙা গলার আওয়াজ। মুখটা বড়ো বেশি চেনা-চেনা ঠেকছে। কিছুতেই মনে করতে পারছি না—অথচ!

তারপর নানা কাজের ফাঁকে ফাঁকে, অলস মুহূর্তের ছেঁড়া ছেঁড়া চিন্তায়, রাত্রে ঘুম আসবার আগে, ওই মুখখানাকে জীবনের কোনো একটা অন্ধকার কোণা থেকে আমি খুঁজে বার করতে চেয়েছি। খুব একটা আগ্রহ নিয়ে নয়, অবসর সময়ে ক্রস-ওয়ার্ডের শব্দ খোঁজবার মতো, জিগ্স পাজ্ল মেলাবার মতো। উত্তরটা না পেলেও ক্ষতি নেই, কিন্তু কেমন একটা অতৃপ্তি যেন আছে।

চেনা আধচেনা কত মুখ ভিড় করে এল। অচেনারাও বাদ গেল না। কেউ এল কোনো ট্রেনের কামরার সহযাত্রিণী হয়ে, কেউ এল প্রবাসের কোনো হোটেলের পাশের ঘর থেকে, কাউকে মনে পড়ল কোনো তীর্থের ধর্মশালায়। কোনো কোনো মুখের সঙ্গে দু-একটা রেখা হয়তো মিলল, কিন্তু শেষ পর্যন্ত কারো সঙ্গেই সম্পূর্ণ মেলাতে পারলুম না।

মিলল না, কিন্তু ছবি আনল। যেন একটা পিকচর গ্যালারির মধ্য দিয়ে চলতে চলতে আমি একটি মুখের সামনে দাঁড়িয়ে পড়লুম।

পারুল কাকিমার ছবি। অনেক বেশি করে চেনা, অথচ সবচাইতে ঝাপসা। আর সেই অস্পষ্টতার আড়াল পারুল কাকিমা নিজেই সবচেয়ে বেশী করে টেনে দিয়েছিলেন।

তাহলে ফিরে যেতে হল নিজেদের গ্রামে। তখন যাওয়া খুব শক্ত ছিল না। একটা ধূ-ধূ-নদী, তার নাম আড়িয়াল খাঁ। সেখানে ছোট একটি স্টীমারঘাট। সেই ঘাটে নেমে নৌকো, নদী বেয়ে কয়েক মাইল চলা, তারপর বাঁ-দিকে খাল। তার হলদে জল হিজল আর বেতবনের ছায়ায় কালো, তাতে জোয়ার-ভাঁটার আসা-যাওয়া, মাঝে মাঝে থালার মতো ভেসে ওঠা কাছিম, কখনো নৌকোর ভেতরে লাফিয়ে পড়া দু-একটা ছোট মাছ, গোটাসাতেক বাঁক, সুপুরি আর নারকেল গাছের ফাঁকে আমাদের চণ্ডীমণ্ডপ আর নাটমন্দির, দাঁড়ে কয়েকটা টান—লগিতে গোটাকয়েক খোঁচা, আমাদের বাড়ির ঘাট।

ভূগোলের হিসেবে কলকাতা থেকে হয়তো দুশো মাইলের কিছু বেশি। কিন্তু এখন গ্রহান্তরের ওপারে।

সেই গ্রাম। আমার কৈশোর। আর পারুল কাকিমা।

পারুল কাকিমাদের বাড়ি খালের ওপারে। একটা বাঁশের সাঁকো পেরিয়ে যেতে হত সেখানে। বাড়ির সামনে ছিল একটা থমথমে বাঁশবন। সেই বাঁশবনটার ভেতর দিয়ে যেতে দিনে-দুপুরেও কেমন ছমছম করত শরীর। হঠাৎ হাওয়া দিত এক-একটা—বাঁশের শুকনো পাতা পাক খেয়ে খেয়ে উড়তে থাকত, কাঁচা বাঁশের কেমন একটা গন্ধ ভেসে বেড়াত, হাওয়ার তালে তালে কটকট খড়খড় করে আওয়াজ উঠত। এই বাঁশবনের ভেতরেই একবার বিকেলে আমি একটা প্রকাণ্ড বন-বেড়াল দেখেছিলুম—একটা শুকনো

বাঁশের গায়ে নখ আঁচড়াচ্ছিল সে, কড় কড় করে আওয়াজ হচ্ছিল আর নখের টানা-টানা দাগ পড়ছিল বাঁশটাতে। আমার পায়ের শব্দে চমকে সে ফিরে তাকিয়েছিল আমার দিকে। লাল টুকটুকে মুখটাকে ফাঁক করে ফ্যাস-স্ করে আওয়াজ তুলেছিল একটা, তারপর একলাফে কোথায় যেন হারিয়ে গিয়েছিল। আর একবার ফাল্গুন মাসের সকালে—যখন বাঁশবনের এখানে ওখানে গুচ্ছে গুচ্ছে ভাঁটফুল ফুটেছে, তখন আমি ওখানে মস্ত একটা খরিশ গোখরোর সঙ্গে একটা বেজিকে লড়াই করতে দেখেছিলুম। বেজিটা যেন ফুলে আটগুণ হয়ে উঠেছিল, থেকে থেকে সাপটার রক্তে বাঁশের শুকনো পাতাগুলো রাঙা হয়ে গিয়েছিল।

গ্রামের পুরোনো দীঘি, তাদের পাড়ে পাড়ে চিতা'র ওপর মঠ দেওয়া। কত সকাল দুপুর সন্ধ্যায় রাতে সেই সব নির্জন দীঘির ধার দিয়ে গেছি, শীতের ভোরে চুরি করেছি খেজুর রস—কোনোদিন ভয় পাইনি। কিন্তু পারুল কাকিমাদের বাড়ির সেই বাঁশবনটা ভরা দিনের আলোতেও সারাশরীরে কেমন একটা শিরশিরানি বইয়ে দিত।

জোর পায়ে বাঁশবাগান পেরিয়ে যেতুম, তারপরেই দেখতে পেতুম বলরাম কাকাকে।

একটা জলচৌকিতে বসে তামাক টানতেন। পাশেই বাঁধা আছে বাড়ির সাদা ছাগলটা—বুড়ী হয়ে গেছে, তার দাড়ির রংটা পর্যন্ত লাল। বলরাম কাকা তামাক খাচ্ছেন আর মাঝে মাঝে হাত বোলাচ্ছেন তার গায়ে।

দেখেই জিজ্ঞেস করতেন ঃ কিরে, কী চাই?

—কিছু না।

—ঘুরে বেড়াচ্ছিস শুধু শুধু? ইস্কুল নেই?

—ইস্কুল ছুটি।

—কী ইস্কুলই হয়েছে সব।—বলরাম কাকা মুখটা বাঁকাতেন ঃ লেখাপড়ার পাট তো উঠেই গেল দেশ থেকে। মাস্টারগুলো শুধু মাইনে নেবার জন্যেই মুখিয়ে রয়েছে সব। ছ্যাঃ!

—বা-রে, রবিবারেও ছুটি থাকবে না?

—রেখে দে রবিবার। তোদের সব বারই সমান। লেখাপড়া কিছু করিস? —হুঁকোটাকে নামিয়ে, জলচৌকির আর একধারে ঠেকান দিয়ে রেখে জিজ্ঞেস করতেন ঃ তুই তো ক্লাস নাইনে পড়িস—তাই নয়? আচ্ছা বল দিকি এই ধাঁধাটার মানে কী? 'দেবরাজ ময়া দৃষ্টং বারিবারণ-মস্তকে, ভক্ষয়তি অর্ঘ্যপত্রাণি, অহং চ বনহস্তিনী?'

আমি বিরস দৃষ্টিতে বলরাম কাকার দিকে তাকিয়ে থাকতুম। এই রকম গোটাকয়েক সংস্কৃত উদ্ভট শ্লোকই লোকটার পুঁজি। কতদূর লেখাপড়া করেছেন জানি না, নীচের দিকের কয়েকটা ক্লাসেরও চৌহদ্দি পেরিয়েছেন বলে শুনিনি। কোনো কালে পাঠশালার পণ্ডিতের মুখে এগুলো শুনে থাকবেন—এদের ভাঙিয়েই আমাদের জব্দ করতে চেষ্টা করেন।

শ্লোকটা এবং ওর ব্যাখ্যানা আরো অন্তত পঞ্চাশবার আমি শুনেছি, কিন্তু বলরাম কাকার সঙ্গে কথা বাড়াতে আমার প্রবৃত্তি হত না। আসল কথা, লোকটাকে আমার কোনোদিন ভালো লাগেনি—কেমন মনে হত, ওই বাঁশবনটা পেরিয়েই আমি ওঁকে দেখতে পাই—আর ওই বাগানটার ভয়ধরানো রহস্যের সঙ্গে বলরাম কাকারও কোথাও

কী একটা সম্পর্ক আছে। ওঁর বাঁ হাতের আঙুলগুলো কখনো স্থির থাকত না, সব সময় নড়ত; আর তাই দেখে আমার খামোকা মনে হত যেন কোথা থেকে একটা হাঁস চুরি করে খেয়ে বনবেড়ালটা শুকনো বাঁশের গায়ে ঘষে ঘষে নখে শান দিচ্ছে।

বলরাম কাকার চোখ এক ধরনের অদ্ভুত খুশিতে পিটপিট করত।

—কিরে, বলতে পারলি নে তো?

—পারি। আপনার কাছেই শুনেছি অনেকবার।

—শুনেছিস নাকি? ও! তা হলে এইটে কি বল তো?

আর একটা উদ্ভট শ্লোক এবং সেটাও পঞ্চাশবার শোনা। বিরক্ত হয়ে চলে যাওয়ার উপক্রম করতেই বলতেন ঃ যাচ্ছিস কোথায়? ওই তো একটা মোড়া রয়েছে ওখানে, একটু বোস না, গল্প করি।

গল্প করার লোক বেশি তাঁর জুটত না। বলরাম কাকা ঠিক অসামাজিক ছিলেন কিনা জানি না, কিন্তু গ্রামের লোক সাধ্যমতো তাঁকে এড়িয়ে চলত। তা ছাড়াও তিনি না হয় সারাদিন হুঁকো হাতে বসে থাকতে পারেন—আর সকলেরই কিছু না কিছু কাজকর্ম আছে। কাজেই আমাদের কাউকে পেলে আর ছাড়তে চাইতেন না। আমাদের দারুণ খারাপ লাগত, কিন্তু এড়িয়ে চলার উপায় ছিল না—বসেই যেতে হত খানিকক্ষণ।

বলরাম কাকা হুঁকোয় টান দিয়ে একটা উঁচুদরের আলোচনা শুরু করতে চাইতেন।

—বল দিকি, শাস্ত্রের মধ্যে শ্রেষ্ঠ কী?

ক্লাস নাইনে পড়ি, পৈতে হয়েছে অনেক দিন। জবাব দিতুম ঃ বেদ।

—হল না। শাস্ত্রের সেরা হচ্ছে তন্ত্র।

তর্ক করার বিদ্যে নেই, নিরুপায় ক্রোধ নিয়ে চুপ করে থাকতুম। আর বলরাম কাকা গলা নামিয়ে বলে যেতেন ঃ বুঝলি, তন্ত্র হচ্ছে সাধনার সবচেয়ে কঠিন রাস্তা, তাই ওর নাম হল বীরাচার। মানে, একমাত্র বীরেরাই ওই সাধনার অধিকারী আর জপ-তপ-পূজো, এসব হল দুর্বলের ধর্ম, সেইজন্য এদের পশ্বাচার বলে। সেইজন্যেই তো আমি তান্ত্রিক—হুঁ-হুঁ!

আমি একবার চোখ তুলে চেয়ে দেখতুম বলরাম কাকার দিকে। তিনি তান্ত্রিক—এ কথা বলে দিতে হয় না বাইরে থেকে। সব সময়েই হাঁটু পর্যন্ত একটা লাল কাপড় পরে থাকেন, গলায় আর বাহুতে মোটা মোটা রুদ্রাক্ষের মালা, কপালে খানিকটা গলানো সিঁদুর লেপটানো—যেন রক্তমাখানো রয়েছে মনে হত। কিন্তু এত সব ভয়ঙ্কর সাজ-পোশাকেও বলরাম কাকাকে যথেষ্ট ভীতিকর বোধ হত না। রোগা, হাড়-বেরকরা কালো চেহারা, শীতকালে হাঁপানির টানে কষ্ট পেতেন। সেই বয়সেই বঙ্কিমের 'কপালকুণ্ডলা' পড়া হয়ে গিয়েছিল আমার—বালিয়াড়ী শিখরে সেই দীর্ঘকায় মনুষ্যমূর্তির সঙ্গে বলরাম কাকার সাদৃশ্য কল্পনা করা কঠিত হত। আমার শুধু ওঁর বাঁ-হাতের কালো কালো রোগা আঙুলগুলোকে পানিজোঁকের মতো কিলবিল করতে দেখে—ঠিক ভয় করত না—একটা বিশ্রী অস্বস্তিতে শরীর শিরশিরিয়ে উঠত। জিজ্ঞেস করতুম ঃ শবসাধনা করেছেন আপনি?

—এখনো করিনি, কিন্তু করব। মুশকিল কী জানিস, তার বায়নাক্কা অনেক, চণ্ডালের শব চাই—তার অপঘাতে মরা চাই—জুৎমতো অমাবস্যার রাতে পাওয়া চাই—তার সঙ্গে আরো কিছু চাই—মানে সে-সব তোকে বলা যাবে না। যদি কোনোদিন শিষ্য হোস, তখন

জানতে পারবি।—এক গাল হাসতেন বলরাম কাকা ঃ কিরে, চ্যালা হবি আমার?

—আপনি তো আগে সিদ্ধিলাভ করুন, তারপর দেখা যাবে।

—ও, আমার কথায় বুঝি বিশ্বাস হল না? দাঁড়া, দেখবি, দেখবি—হুঁকোটায় টান দিতে গিয়েই দেখতেন আগুন নিবে গেছে। তখন ডাক ছাড়তেন ঃ তারা-তারা-তারিণী—

দুটো কাজ হত একসঙ্গে। একদিকে ব্রহ্মময়ী ডাক পেতেন—অন্যদিকে বেরিয়ে আসতেন তারা মাসিমা। তারা মাসিমা জিজ্ঞেস করতেন ঃ কী হল? এত চেঁচামেচি কেন?

—কলকেটা একটু বদলে দেবে?

—সারাদিন তামাক খাওয়া আর বকবক করা—ভালোও লাগে?

—কী আর করব—বলো?—মিহি গলায় জবাব দিতেন বলরাম কাকা ঃ মানে ঠিক বকবক করা নয়, একটু তন্ত্র নিয়ে আলোচনা করছিলুম ওর সঙ্গে।

—চুলোয় যাক তন্ত্র!—তারা মাসিমা ভ্রূকুটি করতেন ঃ নিজে তো গোল্লায় গেছই, এই বাচ্চা ছেলেটারও মাথা খেতে চাও?

—কালী—কালী—কী যে বলো!—বলরাম কাকা নিবে যেতেন ঃ এ-সব কথা আবার কেন? যাও না লক্ষ্মীটি, চট করে একটু তামাক সেজে আনো।

এরই মধ্যে আমি লক্ষ্য করতুম, কখন দরজার সামনে পারুল কাকিমা এসে দাঁড়িয়েছেন। প্রায়ই কোনো কথা বলতেন না—যেমন নিঃশব্দে এসে দাঁড়াতেন, তেমনিই আস্তে আস্তে ছায়ার মতো সরে যেতেন। কেন আসতেন, কী দেখে চলে যেতেন, সে-কথা তিনিই শুধু বলতে পারেন।

পারুল কাকিমা বলরাম কাকার স্ত্রী। বয়েস কত জানি না, কিন্তু বলরাম কাকার পাশাপাশি অনেক বেশি ছেলেমানুষ বলে মনে হত তাঁকে। ছেলেপুলে ছিল না—রান্না করে, দাওয়া নিকিয়ে, ধান সেদ্ধ করে, চিঁড়ে কুটেই তাঁর দিন কাটত। তারা মাসিমা ছিলেন তাঁরই দূর সম্পর্কের বোন। তারা মাসিমা কী করে এই সংসারে এসেছিলেন জানি না, কী কাজ যে তিনি করতেন তাও বলতে পারি না। শুধু মনে হত, বলরাম কাকাকে তামাক যোগানোই তাঁর একটিমাত্র উদ্দেশ্য। যতদূর মনে পড়ে, আমি কোনোদিন পারুল কাকিমাকে তারা মাসিমাব সঙ্গে কথা কইতে পর্যন্ত দেখিনি।

পারুল কাকিমাকে সুন্দরী বলা যায় না—মোটামুটি শান্তশিষ্ট গেরস্ত মেয়ের চেহারা। কিন্তু তারা মাসিমাকে একবার দেখলে ভোলা শক্ত। আগুনের মতো গায়ের রঙ—টানা টানা চোখ, চুলের গোছা পিঠ ছাপিয়ে প্রায় হাঁটু পর্যন্ত নেমে এসেছে। চোখের তারা দুটোয় কেমন একটা নীলচে আভা—মনে হত সে দুটো সব সময় ঝকঝক করছে। আর আশ্চর্য রুক্ষ আর চড়া ছিল তাঁর গলার আওয়াজ—মেয়েদের অমন কঠিন নীরস স্বর জীবনে আমি কখনো শুনিনি।

মা-কে বলতে শুনেছি ঃ অতি বড় সুন্দরী না পায় বর। তাই বিয়ের এক বছরের মধ্যে ওর সোয়ামীকে সাপে কাটল। তারা মাসিমা ছিলেন বিধবা। খুব সম্ভব তিনকুলে কেউ ছিল না তাঁর, তাই আশ্রয় নিয়েছিলেন বলরাম কাকার সংসারে। কিন্তু খুব চোটপাটেই থাকতেন। বলরাম কাকাকে ঘন ঘন তামাকের যোগান দিতেন—ধমক দিয়ে বলতেন : রাতদিন হুঁকো মুখে বসে থাকা আর বকবকানি—পেটের ভাত হজম হয় কী করে?

—হয়—হয়। আমি তান্ত্রিক। সাধনার জোরে সব করতে পারি।

ভ্রূকুটি করে তারা মাসিমা বলতেন ঃ মরণ!

আর কখনো-কখনো দোরগোড়ায় এসে দাঁড়াতেন পারুল কাকিমা। স্থির শান্ত দৃষ্টিতে চেয়ে থাকতেন এদের দিকে। মাঝে মাঝে নিঃশব্দে সরে যেতেন, কখনো-বা আমাকে ডেকে বলতেন ঃ অন্তু, আমার একটু কাজ করে দিবি?

বলরাম কাকার বকুনির হাত থেকে বাঁচবার জন্যেই আমি তৎক্ষণাৎ উঠে পড়তুম। চলে যেতুম বাড়ির ভেতরে।

পারুল কাকিমা আমাকে ডেকে নিয়ে যেতেন চিঠি লেখার জন্যে।

নিজে লেখাপড়া একেবারে জানতেন না তা নয়, কিন্তু হাতের লেখা ছিল কাঁচা আর বড়ো বড়ো—একখানা পোস্টকার্ডে কয়েক লাইনের বেশি ধরত না। আর আমি খুব ক্ষুদে ক্ষুদে অক্ষরে অনেক কথা লিখতে পারতুম—পোস্টকার্ডের দেড় পিঠেই একখানা এনভেলপের কাজ হয়ে যেতো। শুধু পারুল কাকিমারই নয়—পাড়ার অনেকেরই চিঠি লেখায় আমার ডাক পড়ত।

বাড়ির ভেতরে ডেকে নিয়ে গিয়ে আমাকে চিঁড়ের মোয়া, নারকেলের নাড়ু আর গঙ্গাজলী—এই সব খেতে দিতেন। খাওয়া হয়ে গেলে বলতেন, আমাকে একখানা চিঠি লিখে দে।

চিঠি লিখতেন তাঁর বাবার কাছে। গ্রাম খলিশাকোটা, জিলা বাখরগঞ্জ। আমি বাখরগঞ্জের বদলে বরিশাল লিখতুম। ইস্কুলে পড়তে গিয়ে আমি জেনেছিলুম, আজকাল আর বাখরগঞ্জ লেখার রেওয়াজ নেই, বরিশাল লিখতে হয়।

কী লেখা হত চিঠিতে?

"বাবা, তুমি একবার অবশ্য আসিবে। আজ কতদিন তোমাকে দেখি না। আমারও সংসার ফেলিয়া যাইবার উপায় নাই। মরণ না হওয়া পর্যন্ত এখান হইতে আমি নিস্তার পাইব না। ইহারা আমাকে নিয়া যাইবে না—"

এই পর্যন্ত লিখে আমার খারাপ লাগত। কলম থামিয়ে জিজ্ঞেস করতুম ঃ আপনি কেন বাপের বাড়ি যান না কাকিমা? বলরাম কাকাকে বললেই তো পারেন।

—ও যাবে না।

—কেন যাবেন না? কাজকর্ম তো কিছুই নেই—বসেই তো রয়েছেন রাতদিন।

এ কথা অনেকবার আমি জিজ্ঞেস করেছি, কিন্তু পারুল কাকিমা কোনোদিন জবাব দেননি। এড়িয়ে গিয়ে বরাবর বলেছেন, অত কথায় তোর কী দরকার? যা বলছি, লিখে যা।

এরই মধ্যে আমি দেখতুম, তারা মাসিমা উঠোন দিয়ে চলে যাচ্ছেন। যেতে যেতে চেয়ে দেখলেন আমাদের দিকে, রোদ লেগে চোখের নীলচে তারা দুটো তাঁর জ্বলে উঠল একবার, যেন ছড়িয়ে পড়ল কয়েকটা আগুনের ফুলকি। মনে হয়েছে, পারুল কাকিমা যেন একবার দাঁত দিয়ে ঠোঁট চেপে ধরলেন, যেন শ্বাস বন্ধ করে বসে রইলেন কয়েক সেকেণ্ড, তারপর তীব্র স্বরে ফিসফিসিয়ে বললেন, লিখে যা অন্তু, লিখে যা। তাড়াতাড়ি লেখ।

অস্বীকার করব না, বলরাম কাকার সংসার নিয়ে একটা চাপা সন্দেহ আমার মনের মধ্যে ফেনিয়ে উঠছিল। আমি তখন সেই বয়েসে পা দিয়েছি—যখন জীবনের আর একটা

উপকূল চোখের সামনে ছায়ার মতো ফুটে উঠেছে আর তার অস্পষ্ট আভাসের ওপর আমার মনের রঙ পড়ছে। আমি উপন্যাস পড়তে শুরু করেছি, মতি বিবি আর কপালকুণ্ডলার সম্পর্ক অনেকটা অনুমান করতে পারি, বড়োদের কথাবার্তার ভেতর থেকে অনেক ইঙ্গিত তখন খুঁজে পাই। একদিন দুপুরে আমাদের বাড়িতে মেয়েদের আসর বসেছিল, আমি বাইরে থেকে ভেতরে ঢুকতে গিয়ে শুনতে পেয়েছিলুম রায়-বাড়ির রাঙা জেঠিমা চিৎকার করে বলছেন ঃ পারুল বলেই সহ্য করে, আর কেউ হলে এতদিন ঝাঁটা মেরে ওই বলাকে—

আমাকে ঢুকতে দেখেই তিনি থেমে গিয়েছিলেন. মা বলেছিলেন, অন্তু, যা এখান থেকে। মেয়েদের কথার ভেতর পুরুষমানুষের দাঁড়াতে নেই।

সেইদিন থেকে আমি অনেকটা সচেতন হয়ে উঠেছিলুম। কতগুলো ছায়া আমার সামনে রূপ নিতে লাগল, মানুষের মনের অরণ্য সেই প্রথম তার জটিল অন্ধকারে আমাকে আকর্ষণ করল। বলরাম কাকাকে এর আগে আমার ভালো লাগত না, এর পর থেকে যেন তাঁর সম্পর্কে একটা তীব্র বিদ্বেষ আমি অনুভব করতে আরম্ভ করলুম। ডাকলেও আমি আর বসতুম না—'কাজ আছে' বলে জোর পায়ে পেরিয়ে যেতুম জায়গাটা। তারা মাসিমা বিশেষ কথা বলতেন না আমার সঙ্গে—শুধু মনে হত তাঁর নীলচে উগ্র চোখ দুটো থেকে থেকে আমার দিকে তাকিয়ে জ্বলে উঠত। বুঝতে পারতুম, আমাকে তিনি পছন্দ করেন না।

হয়তো একটু কারণ ছিল। একবার শ্রাবণ মাসে আমাকে ডেকে বলেছিলেন, আজ সন্ধ্যেবেলা এসে একবার একটু 'মনসামঙ্গল' পড়ে দিয়ে যাস তো। আমার চোখ দিয়ে জল পড়ছে কাল থেকে—পড়তে পারছি না। ওদিকে সংক্রান্তি তো এসে গেল।

পয়লা শ্রাবণ থেকে আমাদের দেশে 'মনসামঙ্গল' পড়বার রেওয়াজ—সংক্রান্তিতে মনসা পূজোর দিনে সে পড়া শেষ করতে হয়। সন্ধ্যার পরে ওই বাঁশবন পেরিয়ে এই বাড়িতে আসতে আমার প্রচুর আপত্তি ছিল, সংক্ষেপে বললুম, সন্ধ্যের সময় আমার স্কুলের পড়া আছে—আমি আসতে পারব না।

তারা মাসিমার নীলচে চোখ দুটো ধক ধক করে উঠল। সেই অদ্ভুত কর্কশ গলায় বললেন, তা পারবি কেন? পারবি কেবল ঘণ্টার পর ঘণ্টা পারুল কাকিমার চিঠি লিখতে। তাতে তোর লেখাপড়ার একটুও ক্ষেতি হয় না।

আমি জবাব দিইনি। চলে আসতে আসতে দুটি মিষ্টি সম্ভাষণ শুনেছিলুম পিছন থেকে ঃ লক্ষ্মীছাড়া—বাঁদর।

বলরাম কাকার বাড়িতে যাওয়ার জন্যে আমার যে বিন্দুমাত্রও আকর্ষণ ছিল তা নয়। ওদের সঙ্গে আমাদের দূর-সম্পর্কের আত্মীয়তাও ছিল না—কাকা ডাকতুম নিতান্তই গ্রাম-সুবাদে। ওদের ওখানে আমার আসা-যাওয়াও বাড়ির লোকে পছন্দ করত না। আমিও ইচ্ছে করে যেতুম না, কিন্তু খাল পেরিয়ে কোথাও যেতে গেলেই বলরাম কাকার বাড়ির ওপর দিয়ে পা বাড়াতে হত আর সঙ্গে সঙ্গেই ডাক পাড়তেন ঃ এই শোন্ শোন্—আয় এদিকে।

তারপরেই গোটাকতক উদ্ভট শ্লোক, স্কুলের পড়ানোর নিন্দে আর তন্ত্রশাস্ত্রের আলোচনা। কথা বলতে বলতে বাঁ হাতের সেই পানিজোঁকের মতো লিকলিকে আঙুল

দিয়ে গা চুলকোতেন—রোগা কালো কালো খড়িওড়া পায়ে নখের দাগ পড়ে যেত, ঠিক মনে হত, একটা বনবেড়াল হাঁস চুরি করে খেয়ে শুকনো বাঁশের ওপর আঁচড় কেটে কেটে থাবায় শান দিচ্ছে।

আর একটি রবিবারের ছুটি। ওই বাঁশবন ছাড়িয়ে চলেছি ওপারের এক বন্ধুর বাড়িতে। একবার আড়চোখে তাকিয়ে দেখলুম, বলরাম কাকা ওখানে বসে নেই, জলচৌকিও নেই। শুধু বাড়ির বাচ্চা রাখাল আক্তার বসে বসে গোরুর জাবনা কাটছে। চলে যাচ্ছি, পিছন থেকে ডাক শুনলুম ঃ অন্তু।

দেখি পারুল কাকিমা। দোরগোড়ায় দাঁড়িয়ে।

পারুল কাকিমা ডাকলে চলে যাওয়া যায় না। আমাকে ফিরতে হল। অর্ধচেতনভাবে আমি জানতুম, এই বাড়িতে দুটো দল আছে, একদিকে বলরাম কাকা আর তারা মাসিমা— আর একদিকে পারুল কাকিমা একা। আমিও মনে মনে পারুল কাকিমার সঙ্গে যোগ দিয়েছি, কিন্তু কেন দিয়েছি, সে আমার নিজেরও জানা নেই। আর তারা মাসিমা সেকথা জানে—তার চোখের দৃষ্টি দেখেই আমি তা বুঝতে পেরেছিলুম।

আমি কিছু বলবার আগেই পারুল কাকিমা বললেন, একটা চিঠি লিখে দিয়ে যাবি?

—আচ্ছা।

তিনজনের এই বাড়িটি এমনিতেই নির্জন, আজকে আরো ফাঁকা ঠেকল। বলরাম কাকাকে দেখতে পেলুম না, তারা মাসিমাকেও নয়। দাওয়ায় বসে আমি জিগ্যেস করলুম ঃ কাকা কোথায়?

একটু চুপ করে রইলেন পারুল কাকিমা। তারপর বললেন, শিষ্যবাড়ি গেছেন।

বছরে একবার করে বলরাম কাকা শিষ্যবাড়ি যেতেন—পূর্বপুরুষের কাছ থেকে এই ভাগ্যটুকু তাঁর পাওয়া। বরিশাল-ফরিদপুরে ক'ঘর শিষ্য তাঁদের ছিল, একবার করে সে-সব জায়গায় ঘুরে আসতেন—যা পেতেন দু-হাতে কুড়িয়ে আনতেন। তারপর বাড়িতে বসে জমির ধান; পুকুরের মাছ আর রাতদিন তামাক টানা। এই মাস দেড়েকই যা কিছু নড়ে-চড়ে বেড়াতেন তিনি। কিন্তু—

আমি বললুম, এ-সময় তো কাকা শিষ্যবাড়ি যান না।

পারুল কাকিমা বললেন, না গিয়ে উপায় ছিল না।

কথার স্বরে আমি চমকে উঠলুম। পারুল কাকিমার মুখের চেহারা সম্পূর্ণ বদলে গেছে—চোয়ালের হাড় দুটো শক্ত হয়ে উঠেছে। দাঁতে দাঁত চেপে হঠাৎ বলে উঠলেন ঃ আমাকে খানিক বিষ এনে দিতে পারিস অন্তু?

—কাকিমা!

—তোকে আর চিঠি লিখতে হবে না, তুই যা।

আমি ভয় পেলুম। আমার মনে হল আসবার সময় বাঁশবনের ভেতর কেমন যেন একটা ভূতুড়ে হাওয়া দিচ্ছিল, বাঁশে কঞ্চিতে কট্‌কট্ খড় খড় করে আওয়াজ উঠছিল— কোথায় যেন একটা দাঁড়কাক রাক্ষুসে গলায় খা-খা-খা বলে ডেকে চলেছিল। আমি অনুভব করলুম—বাঁশবাগান থেকে যেন কী একটা অদ্ভুত ছায়া আমার সঙ্গে সঙ্গে এ বাড়িতে চলে এসেছে, বাইরে আক্তার খস খস করে জাবনা কাটছিল—শুকনো হাওয়ায়

সেই খড় কাটার আওয়াজ যেন বনবেড়ালের নখের আঁচড়ের মতো আমার কানে বাজতে লাগল।

আমি উঠে দাঁড়াতেই পারুল কাকিমা শক্ত করে আমার কাঁধটা চেপে ধরলেন। বললেন, তুই তো বড়ো হয়ে গেছিস—আমাকে এই নরক থেকে উদ্ধার করতে পারিস?

কী বলতে যাচ্ছিলুম, কিন্তু চোখ তুলেই নামিয়ে নিলুম আমি। পারুল কাকিমার দিকে তাকানো যাচ্ছে না। তারা মাসিমার চোখেও অত আগুন আমি কোনোদিন দেখিনি।

পরক্ষণেই আমার কাঁধে একটা ধাক্কা দিয়ে বললেন, যা—বেরো। আর কখনো এখানে আসিস নি। এ বাড়িকে পিশাচে পেয়েচে, তোর রক্ত শুষে খেয়ে ফেলবে।

সেদিন আমি দেড় মাইল ঘুরে বাড়ি ফিরেছিলুম। ওই বাঁশবনের ভেতর দিয়ে সাঁকো পার হতে আর আমার সাহস হয়নি।

সারা গ্রামে ঝড় উঠল তার পরের দিন। খুন। খুন হয়েছেন তারা মাসিমা।

গ্রামের বুনোপাড়ার দুজন লোক বাঁশি তৈরী করবার জন্যে তল্‌তা বাঁশ কাটতে গিয়েছিল বাঁশবনে। বাগানের যে-দিকটাতে সচরাচর কেউ যায় না, যে-দিকটাতে বাঁশবনের সঙ্গে ঝোপঝাড় আর বেতবন মিশে একাকার হয়ে গেছে, যেখানে খালের কালো জল চওড়া হয়ে বাঁক নিয়েছে একটা, পাশের ঢালু জমিতে একটুখানি জলার মতো সৃষ্টি হয়ে অজস্র কলমীর ফুল ফুটেছে আর গজিয়ে উঠেছে হোগলার জঙ্গল, সেখানে—

সেখানে দিনে-দুপুরেই নরম কাদার ভেতর থেকে দু-তিনটে শেয়াল কী যেন টেনে তুলছিল। বুনোরা পাশে ডিঙি ভিড়োতেই শেয়ালেরা ছুটে পালালো। তখন দেখা গেল কলমীর ফুল রক্তে মাখা, হোগলার বনে রক্তের ছিটে, জায়গায় জায়গায় কাদার রঙ পোড়া ইটের মতো লাল। আর দেখা গেল প্রায় উলঙ্গ একটা মানুষের শরীর—টকটক করছে গায়ের রঙ—এক মাথা ছড়ানো চুলের গদীর ওপরে যেন শুয়ে আছে সে—তার দীর্ঘ সাদা গলাটার বারো আনা অংশ মুরগী জবাই করার মতো নিপুণ হাতে কাটা।

তাদের আকাশ ফাটানো চিৎকারে দু-মিনিটে গ্রামের সব লোক জড়ো হয়ে গেল সেখানে। আমাদের স্কুলে ছুটি হয়ে গেল, পোস্টমাস্টার ছুটে এলেন ডাকঘর বন্ধ করে, এলেন ইউনিয়ন বোর্ডের মেম্বার রায় জ্যাঠা, এল দফাদার, এল চৌকিদার। আরো কয়েক ঘণ্টা পরে দলবল নিয়ে দেখা দিলেন গৌরনদী থানার দারোগা।

সেই দুঃস্বপ্নের মতো বীভৎস দিনটার প্রত্যেকটা মুহূর্ত পর্যন্ত যেন আজ মনে করতে পারি।

দারোগা লাস দেখলেন, লোক তাড়িয়ে সেখানে পুলিস চৌকিদারের পাহারা বসালেন—তারপর সোজা চলে গেলেন বলরাম কাকার বাড়ি।

সেখানে নাকি পারুল কাকিমা বলেছিলেন, বলরাম কাকা চারদিন হল শিষ্যবাড়ি গেছেন। রাতের বেলা তারা মাসিমা কখন, কেন ঘর থেকে বেরিয়ে গিয়েছিলেন আর ওই বাঁশবনেই বা কেন গিয়েছিলেন তা তিনি জানেন না। তারা মাসিমাকে কে খুন করতে পারে তা-ও তিনি বলতে পারেন না। তাঁদের কোনো শত্রু নেই। তারা মাসিমা তাঁর দূরসম্পর্কের বোন—বালবিধবা। এ সংসারে পাঁচ-ছয় বছর ধরে আছেন—তাঁর স্বামীই অনাথা দেখে নিয়ে এসেছিলেন। না—কোনো ঝগড়াঝাঁটি ছিল না, তারা মাসিমার সঙ্গে

বাইরের কোনো লোকের কোনো যোগাযোগ ছিল কিনা তাও তাঁর জানা নেই।

আরো কার কার সব জবানবন্দি নিয়ে দারোগা চলে গেলেন। সঙ্গের নৌকোয় চলল কলাপাতা আর কয়লার গুঁড়ো দিয়ে জড়ানো একটা অদ্ভুত জিনিস—শুধু কলাপাতার ফাঁক দিয়ে তা থেকে খানিকটা জট বাঁধা এলোচুল বাইরে ছড়িয়ে পড়েছে। তারা মাসিমার লাস।

বলরাম কাকা নাকি কী করে খবর পেয়ে দিন সাতেক পরে ফিরে এসেছিলেন। নৌকো থেকে নেমেই—কী সর্বনাশ হল—বলে অজ্ঞান হয়ে পড়েন। পুরো তিন ঘণ্টা পরে তাঁর জ্ঞান ফিরে আসে।

দারোগা তাঁকেও ডেকে পাঠিয়েছিলেন গৌরনদী থানায়। বলরাম কাকা কী বলে এলেন জানি না, দারোগাকে আরো বার-দুই আমাদের গ্রামে দেখা গেল। তারপর সমস্ত ব্যাপারটাই ধামাচাপা পড়ল। আর গ্রামের লোকের মুখে নানা জল্পনা ক্রমে ফিকে হতে হতে শেষ পর্যন্ত একেবারে মুছে গেল। তারা মাসিমা বলে কোথাও যে কেউ ছিল, আর তার গলা কেটে খুন করে তাকে হোগলা-কলমীর বনের তলায় পুঁতে দেওয়া হয়েছিল, সেই কথাটা পর্যন্ত হারিয়ে গেল গ্রাম থেকে।

আর আমার মনের সামনে ওই বাঁশবনটা যেন তার সমস্ত হিংস্র তাৎপর্যে স্পষ্ট হয়ে উঠল। সেই বনবেড়াল, সেই বেজির থাবায় খরিশ গোখরোর রক্ত মাখা ছেঁড়া-ছেঁড়া শরীর, সেই দুপুরের ভূতুড়ে হাওয়ার শুকনো পাতা আর বাঁশের শব্দ, কখনো বা ঘুণ ধরা বাঁশের ফুটো থেকে বাতাসের ধাক্কায় আর্তনাদের মতো একটা তীক্ষ্ণ ধ্বনি—সব মিলে একটা যোগফল টেনে আনল।

তারা মাসিমার খুন।

এরপর থেকে ও-পথে চলাই আমি ছেড়ে দিলুম। নেহাৎ দরকার হলে দেড় মাইল ঘুরে ডিস্‌ট্রিক্‌ট্ বোর্ডের কাঠের সাঁকো পার হয়েছি, কিন্তু ওই বাঁশবন দিয়ে আর নয়। আমি জানতুম—যে কোনো নির্জন দুপুরে যে-কোনো নিঃসঙ্গ বিকেলে একটা রাক্ষুসে দাঁড়কাক হঠাৎ খা-খা-খা করে ডেকে উঠলে ওই বাগানের ভেতর তারা মাসিমার সঙ্গে আমার দেখা হয়ে যেতে পারে। যে তারা মাসিমার গলার বারো আনা জবাই করার মতো কাটা, অথচ যার উগ্র নীল চোখ থেকে ঘৃণার হল্‌কা ছুটে আসছে আমার দিকে।

এইখানেই পারুল কাকিমার সঙ্গে সম্পর্ক আমার শেষ হতে পারত। হল না।

আরো এক বছর পরে একটি রাত। এগারোটা বেজে গেছে—গ্রাম ঘুমিয়েছে অনেক আগেই। শুধু খালের ধারে ধারে চাপবাঁধা জোনাকি—দূরে দুটো-চারটে দপ-দপানো আলেয়া, কোথাও বাঁশের সাঁকোর ওপর এত রাতেও হঠাৎ কেউ পার হয়ে যাচ্ছে—তার টর্চের আলো। জলের শব্দ, নৌকোর শব্দ, খালের জলে নুয়ে পড়া বনের ভেতর সাপ আর মাছের শব্দ, কুকুরের ডাক আর অনেক দূর থেকে চৌকিদারের আওয়াজ ঃ 'জাগো হো—জা-গো—'

আমি ঘাট থেকে খুলে নিয়েছি আমাদেরই একটা এক-মাল্লাই নৌকো। সেই নৌকোয় পারুল কাকিমা একা যাত্রী। আমি তাঁকে চুপি চুপি পৌঁছে দিতে চলেছি স্টীমারঘাটে। বলরাম কাকা বেরিয়েছেন শিষ্যবাড়ি—সেই ফাঁকে কাকিমা একবার মা-বাপকে দেখতে যাচ্ছেন।

আক্তারের হাতে চিঠি পাঠিয়ে আমাকে ডেকেছিলেন পারুল কাকিমা। যাব না বলে

প্রতিজ্ঞা করেও না গিয়ে পারিনি। সেই দেড় মাইল পথ ঘুরেই আমি তাঁর কাছে গিয়েছিলুম।

পারুল কাকিমা বলেছিলেন ঃ তোকে অনেক কষ্ট দিয়েছি। কিন্তু এরপরে আর কোনো দিন জ্বালাব না। এবার শুধু একটুখানি উপকার কর আমার—তুই আমায় স্টীমারঘাটে পৌঁছে দে। রাত সাড়ে দশটা নাগাদ আমি দত্তদের ঘাটলার কাছে হিজলতলায় দাঁড়িয়ে থাকব, তুই ডিঙি করে এসে আমায় তুলে নিবি।

আমার খটকা লেগেছিল ঃ বাপের বাড়ি যাবেন—এত লুকিয়ে কষ্ট করে কেন?

—দরকার আছে। তুই বুঝতে পারবি না।

আমি চুপ করে গিয়েছিলুম। পারুল কাকিমা আবা.' বলেছিলেন, তোর বুঝি সাহস হচ্ছে না?

সাহস হচ্ছিল না, সত্যি কথাই। বুঝতে পারছিলুম সমস্ত ব্যাপারটাই কেমন গোলমেলে। তবু সে-কথা আমি বলতে পারিনি। একটু পরে জবাব দিয়েছিলুম : আচ্ছা আসব।

চুপি চুপি বিছানা ছেড়ে উঠে চুরি করে ডিঙি নিয়ে এসেছিলুম। দূর থেকে দেখেছিলুম, দত্তদের হিজলতলায় অন্ধকারে একটা সাদা কাপড় পরা মূর্তি স্থির হয়ে দাঁড়িয়ে রয়েছে। একবারের জন্যে আমি চমকে উঠেছিলুম, একবারের জন্যে মনে হয়েছিল, কাছে গিয়ে যদি দেখি পারুল কাকিমার বদলে তারা মাসিমাই ওখানে দাঁড়িয়ে রয়েছেন? যদি—

ঘাটে নৌকো ভিড়োতে প্রথমে আমার সাহস হয়নি। কিছুক্ষণ আমি ইতস্তত করেছিলুম। তারপর খালের পশ্চিম দিকে ডুবে যাওয়া চাঁদের এক ঝলক রাঙা আলো হঠাৎ এসে হিজলতলায় পড়ল, আমি পারুল কাকিমাকে চিনতে পারলুম।

নৌকো কাছে এগিয়ে নিয়ে এলুম। সম্পূর্ণ পাড়ের কাছে আনবার আগেই পারুল কাকিমা এগিয়ে এলেন—উঠে পড়লেন পাটাতনে, শুধু একটি কথা বললেন, চল্—

—স্টীমারঘাটে যাব তো?

—হুঁ, স্টীমারঘাট।

—কিন্তু এত রাতে তো স্টীমার নেই।

—সকালে আছে। রাতটা বসে থাকব ওখানেই।

খালের জলে জোয়ার-ভাঁটা থম থম করছিল। আমি বৈঠাতে টান দিয়ে বললুম, কিন্তু কোথায় বসে থাকবেন কাকিমা? নদীর ধারে তো একটা চালাঘর ছাড়া কিছুই নেই। ঘাটবাবুর ঘর বন্ধ—সকালের আগে সে আসবে না।

—চালাঘরেই বসে থাকব।—নৌকোর ছইয়ে ঠেসান দিয়ে, হাতের ছোট পুঁটলিটা কোলের ওপর রেখে পারুল কাকিমা বললেন, আমার কাছে এখন সব সমান।

বাপের বাড়ি যাওয়ার মতো গলার সুর এ নয়। সেই মুহূর্তে আমার মনে হল, খালের এই কালো জল যে নদীতে গিয়ে পড়েছে, সে নদী কোথায় কোন্ সমুদ্রে হারিয়ে গেছে সে-কথা যেমন কেউ জানে না, তেমনি পারুল কাকিমার খলিশাকোটাও এই রাত্রে—এই অন্ধকারে যেখানে তলিয়ে আছে, বাখরগঞ্জ জেলার কোনো ভূগোল আজও তার সন্ধান পায়নি।

চমকে বৈঠা তুলে নিয়ে আমি বললুম, পারুল কাকিমা, ফিরে চলুন।

—না।

—আমার ভয় করছে।

—তবে তুই নেমে চলে যা। আমি পাড়াগাঁয়ের মেয়ে, নৌকো বাইতে জানি। আমিই নৌকো নিয়ে যাব।

এরপরে আর আমি কথা বাড়াইনি। খালের জলে ভাঁটার টান এসেছে, নৌকো এগিয়ে চলেছে, পশ্চিমের গাছপালার আড়ালে চাঁদ ডুব দিয়েছে। এখন জলের গন্ধ, কাদার গন্ধ, ভিজে গাছপালার গন্ধ, মাছের শব্দ, সাপের শব্দ, নৌকোর শব্দ, স্রোতের আওয়াজ, কুকুরের ডাক। চৌকিদারের হাঁক আর শোনা যায় না। আকাশে তারা জ্বলছে, ঝোপে জোনাকি জ্বলছে কিন্তু বাঁশের সাঁকোর ওপর দিয়ে টর্চ হাতে আর কেউ পার হয়ে যাচ্ছে না।

এখন শুধু আমাদের ডিঙা। আমি আর পারুল কাকিমা। আর রাত্রির পৃথিবী।

বাঁকের পর বাঁক পেরিয়ে ওই অন্ধকারের ভেতরেও নদীর সাদা বুকটা সামনে জ্বলে উঠল। বৈঠার আরো কয়েকটা টানে আমি একেবারে নদীর ভেতরে এসে পড়লুম। ঘুমন্ত গ্রামের ভেতর থেকে কুকুর ডেকে উঠল, নৌকোর সামনেই আমাকে চমকে দিয়ে পর পর দুটো শুশুক উল্‌সে গেল।

নদীর ওপার নিশ্চিহ্ন—এপারের কালো কালো গাছপালার সার নিথর। কী আশ্চর্য রাত—এত বড়ো নদীর বুকেও এতটুকু হাওয়া নেই, চারদিক যেন নিঃশ্বাস বন্ধ করে বসে আছে। জলের ওপর অসংখ্য তারা দুলছে, ফুলছে— ভেঙে ভেঙে একাকার হয়ে যাচ্ছে। আমি ভাঁটার টানে নৌকো ছেড়ে দিয়ে হাল ধরে বসে আছি—যেন নদী নয়—অদৃষ্টের স্রোত আমাদের টেনে নিয়ে চলেছে।

এতক্ষণ পরে পারুল কাকিমা আবার কথা কইলেন।

—যেদিন সমস্ত রাত ওর রক্তমাখা কাপড় কেচেছিলুম—সে রাতও এমনি—

আমার হাতের হাল কেঁপে উঠল, একটা দারুণ ঝাঁকুনি লাগল নৌকোয়, কোথা থেকে মস্ত একটা কাঠের গুঁড়ি এসে ডিঙিতে ধাক্কা দিয়েছে। আমি বললুম, পারুল কাকিমা!

পারুল কাকিমা প্রায় নিঃশব্দ গলায় বললেন, কী করব—বল্? তান্ত্রিক স্বামীর পুণ্যের ভাগ নিতে হবে না?

আমার মাথার ভেতরে বিদ্যুৎ চমকে গেল ঃ তবে কি বলরাম কাকাই তারা মাসিমাকে—

পারুল কাকিমা জবাব দিলেন না।

—কিন্তু বলরাম কাকা যে শিষ্যবাড়িতে—

—সন্ধ্যেবেলা লুকিয়ে চলে এসেছিলেন। দিদিকে বলেছিলেন, তোমাকে এমন জায়গায় নিয়ে গিয়ে কিছুদিন রাখব যেখানে কেউ জানতে পারবে না। তন্ত্রসাধনার ফল ফলেছিল কিনা—দিদি যে ওঁর ভৈরবী হয়েছিল!—পারুল কাকিমার গলায় কেউটে সাপের ফোঁসানির মতো আওয়াজ উঠতে লাগল ঃ একজন না চাইতেই সন্তান পেল, তাই মরতে হল তাকে। আর একজন সাত বছর চেয়েও পেল না—তাই তাকে বেঁচে থাকতে হল, বেঁচে থাকতে হল মরবার সাহস নেই বলে।

এক মুহূর্তে সমস্ত জিনিসটা তার কুৎসিত উলঙ্গ সত্যটা নিয়ে আমার সামনে ফুটে

উঠল। মনে হল, নৌকো থেকে এখনি মাথা ঘুরে আমি পড়ে যাব জলের ভেতর। ঢেউয়ে ঢেউয়ে যে অসংখ্য তারা ফুলছিল, দুলছিল, ভেঙে ভেঙে একাকার হয়ে যাচ্ছিল—আমার চোখের সামনে তারা চাপ চাপ রক্তে পরিণত হয়ে গেল। আমি শুধু বিকৃত গলায় একটা চিৎকার করলুম।

পারুল কাকিমা আবার বললেন, অনেক বেশি পুণ্য নিয়ে ও-বাড়িতে আমাকে জোর করে বাঁচতে হয়েছিল। এবার দেখব সব পুণ্যের বোঝা নামিয়ে মরে বাঁচতে পারি কিনা। অন্তু, নৌকো পাড়ে ভিড়িয়ে দে।

—সে কি কাকিমা! এ তো স্টীমারঘাট নয়!

—তা হোক, এখানেই আমি নামব। স্টীমারের দ'কার নেই, এখান দিয়ে গয়নার নৌকো যায়—তাতেই আমি চলে যাব।

—পারুল কাকিমা, মেয়েরা তো গয়নার নৌকোয়—

—কথা বাড়াসনি, আমাকে নামিয়ে দে এখানেই।

—আপনার ভয় করবে না?

—না, ভয় আমার কাউকেই নেই।

আমি শেষবার বললুম, পারুল কাকিমা, আপনি সত্যিই কি খলিশাকোটায় যাবেন?

পারুল কাকিমার শুকনো একটা হাসির আওয়াজ আমার কানে এল ঃ হ্যাঁ, খলিশাকোটাতেই আমি যাব।

আজ কত বছর পরে সেই দিনগুলোকে যখন ভাবছি, তখন আরো মনে পড়ছে, খলিশাকোটার পথ ওদিকে ছিল না। যে স্রোত অজানা সমুদ্রে যায়—সেই স্রোতেই পারুল কাকিমা ভেসে গিয়েছিলেন। আর যে জল একবার চলে যায় সে যেমন কখনো ফেরে না, তেমনি পারুল কাকিমাও আর আমাদের গ্রামে কখনো ফিরে আসেন নি।

শুধু আমি ভোর হওয়ার আগেই নিঃশব্দে ফিরে এসেছিলুম। বলরাম চক্রবর্তীর স্ত্রীর পালিয়ে যাওয়া নিয়ে গ্রামে যে তুফান উঠেছিল, তাতে একটি কথাও আমি বলিনি।

তারপর আজ কালীঘাটে এই বুড়ীকে আমি দেখলুম।

দুটো মুখের রেখায় কি মিল আছে? হয়তো আছে—হয়তো নেই।

পারুল কাকিমা কেন এসে শেষে ভিক্ষার জন্যে হাত পেতেছেন কালীঘাটে? তান্ত্রিক স্বামীর পুণ্যফলই কি শেষ পর্যন্ত তাঁকে এখানে পৌঁছে দিয়েছে?

মন মানতে চাইল না। যে ঋণ শোধ করবার জন্যে পারুল কাকিমা সেই অন্ধকারের পথ বেছে নিয়েছিলেন, সেই ঋণ কি সারাজীবনেও তাঁর শোধ হবে না? হতে পারে না, এমন হতেই পারে না।

তার চাইতে অন্ধকারের নদী বয়ে চলুক সমুদ্রে। সেই সমুদ্রে সব জল, সব প্রাণ, সব ঋণ মুক্তি পায়। পারুল কাকিমাও নিশ্চয় সেই সমুদ্রেই তাঁর বোঝা নামিয়ে দিতে পেরেছেন—পেয়েছেন তাঁর ছুটি।

# সমুদ্রতীরে দাঁড়িয়ে

সবসুদ্ধ পাঁচজনকে সই করতে হল ফর্মটায়। পাত্র-পাত্রী, আর তিনজন সাক্ষী।

ছেলেটি খুব জোরালো ভাবে সই করল, সাধারণত এত বড়ো করে নিজের নাম সে কখনো লেখে না। যেন আজকে অনেক বেশি স্পর্ধার সঙ্গে পৃথিবীর কাছে নিজেকে ঘোষণা করল সে, কালো কালিতে জ্বলজ্বল করতে লাগল ঃ অংশুমান রায়। মেয়েটির ছোট কলমটিতে বোধ হয় কালি ফুরিয়ে গিয়েছিল, হিমানী নিয়োগীর শেষ দীর্ঘ ঈ-কারটা কেবল একটা আঁচড় কাটল কাগজের ওপর। নিশীথ সই করল ইংরেজিতে, তার পরনে স্যুট ছিল আর ঝুঁকে সই করবার সময় গলার টাই-টা কলমের মাথায় দুলছিল। সুধাকান্ত বেশ ধরে ধরে নাম লিখল, পাশে লিখল এম.কম্। আর বাংলায় এম.এ. পড়া ছেলেটি সুমন্ত মুখোপাধ্যায়ের 'য়'-টাকে হাতির শুঁড়ের মতো বাঁকিয়ে দিয়ে যেন একটা ব্যক্তিত্ব নিয়ে আসতে চাইল।

প্রথম পর্ব শেষ হল এইখানেই।

রেজিস্ট্রারের অফিস থেকে পাঁচজন যখন বেরিয়ে এল, তখন বিকেলের পড়ন্ত রোদ যেন বাতাসে কাঁপছে। পার্কের বেমানান আমগাছটার একরাশ রূপালি মুকুল সোনা হয়ে গেছে, নিমগাছের হলুদ পাতাগুলো ফাল্গুনের কিশলয়কে জায়গা ছেড়ে দিয়ে সোনার কুচির মতো ঝরে পড়ছে। সামনে পুকুরের জলে চারটে রাজহাঁস ভেসে বেড়াচ্ছে আর পার্কের শেষ সীমায় সারবাঁধা কয়েকটা কৃষ্ণচূড়া রক্ত-রঙিন দিগন্তের মতো দাঁড়িয়ে আছে।

হিমানী নিয়োগী এইমাত্র ম্যারেজ রেজিস্ট্রেশন অফিস থেকে যে 'রায়' হয়ে বেরিয়ে এল, সে পার্কের দিকে চোখ মেলে কয়েক মিনিটের জন্যে দাঁড়িয়ে পড়ল। আমের মুকুল সোনা হয়ে গেছে—নিমের শুকনো পাতাগুলো সোনার কুচি হয়ে ঝরে যাচ্ছে। কিন্তু কতক্ষণ থাকবে এই সোনা? একটু পরে রাত আসবে—সব কালো হয়ে যাবে তখন। ভাবতে ইচ্ছে করে ওই কৃষ্ণচূড়া গাছগুলোর পরেই একটা অন্তহীন অরণ্য শুরু হয়েছে, আর খানিক বাদে এই চারটে রাজহাঁস সেই দূর বনের মধ্যে কোনো দুর্গম জলায় উড়ে চলে যাবে। কিন্তু হিমানী জানে, কৃষ্ণচূড়া গাছের পরেই সারি সারি লোহার রেলিং; আর তারপরেই—অনেক, অনেক দূর পর্যন্ত উদ্ধত কঠিন কলকাতা—একটা নেশাখোর বেদের সর্বাঙ্গে সাপের পাকের মতো কালো পথের বাঁকে বাঁকে জড়ানো।

মেয়েটির স্তব্ধতার ছোঁয়া লেগে বাকী চারজনও দাঁড়িয়ে পড়েছিল। শেষে নিশীথ একটুখানি কাশল, সুধাকান্ত একবার তাকাল হাতের ঘড়িটার দিকে।

নিশীথ বললে, এবার বরং চলি অংশু। একটা পার্টি বিশ হাজার টাকার ইন্শিয়োর করাবে—সাড়ে সাতটায় টাইম দিয়েছে।

সুধাকান্ত একটা রাতের কলেজে কমার্স পড়ায়। সে বললে, আমারও ভাই ক্লাস আছে—সাতটায়।

শুধু বাংলায় এম.এ. পড়া ছেলেটির কোনো তাড়া ছিল না। কালো ফ্রেমের চশমার পুরু লেন্সের নীচে মেয়েটির মতো তারও চোখদুটো ছায়াছায়া হয়ে গিয়েছিল। এই বিকেলের রোদে, হাওয়ায়, সোনার কুচির মতো পাতাঝরার ভেতরে, দূর অরণ্যের

সংকেতের মতো কৃষ্ণচূড়ার রক্তরঙে আর মেয়েটির বিচ্ছিন্ন একাকীত্বে কতগুলো এলোমেলো ছবি ভাসছিল তার মনে। সে কবিতা লেখে।

কিন্তু অংশু ব্যস্ত হয়ে উঠল।

—আরে তা কি হয়! একটু চা না খাইয়ে ছাড়বে কী করে? ফ্লোরা কাফেতে ব্যবস্থা করেই রেখেছি। চলো—চলো—

ফ্লোরা কাফে কাছেই। নতুন সৌখীন ধরনের রেস্তোরাঁ। তারই দোতলার একটা কেবিনে গিয়ে ঢুকল পাঁচজন। কাঠের পার্টিশনের গা থেকে এখনো চাপা বার্নিসের গন্ধ, ওয়াল পেপারে এখনো দাগ ধরেনি, পর্দাটা এখনো দক্ষিণী সমুদ্রের মতো নিবিড় নীল, টেবিলের ওপর পুরু কাচের আবরণটা এখনো স্ফটিকের মতো স্বচ্ছ। সাদা বকের মতো পাখাটা ঘুরছে মাথার ওপর।

চপ-কাটলেট, মাংস-রুটি, পুডিং, চা। খুব খুশি হয়ে খেল নিশীথ, সুধাকান্ত। অংশুও কিছু খেয়ে নিলে, সারাদিন ঘোরাঘুরি করে দারুণ খিদে পেয়েছিল তার। চায়ের ভেতরে এক টুকরো রুটি ভিজিয়ে হিমানী চুপ করে বসে রইল আর সুমন্ত পুডিংটা ছাড়া আর কিছুই খেল না। খাওয়া হলে সুধাকান্ত আবার হাতের ঘড়ির দিকে তাকালো, নিশীথ আর সুধাকান্ত দুটো সিগারেট ধরালো, দুজনেই একসঙ্গে বললে, আসি ভাই। চলি মিসেস রায়।

মিসেস রায় কথাটা প্রথমে যেন হিমানী বুঝতে পারল না, তারপর সজাগ হয়ে উঠল। অল্প একটু হাসল, আলতোভাবে হাত দুটো জড়ো করে নমস্কার জানাল।

—উইশ্ ইয়ু এ হ্যাপি ম্যারেড লাইফ—নিশীথ বললে। সুধাকান্ত একটু ঘুরিয়ে, আর একটু বিশেষণ দিয়ে বললে, হ্যাপি অ্যাণ্ড প্রস্‌পারাস কন্‌জুগাল লাইফ। বাংলায় এম.এ. পড়া ছেলেটি—সুমন্ত মুখোপাধ্যায় বললে, আন্তরিক শুভেচ্ছা ও অভিনন্দন।

তিনজনেই বেরিয়ে গেল ফ্লোরা কাফে থেকে। নিশীথ ভবানীপুরে চলল তার বিশ হাজার টাকার পার্টির সন্ধানে, সুধাকান্ত একটা পানের দোকানের আয়নার সামনে দাঁড়িয়ে পড়ে পকেটের ছোট চিরুনিটা দিয়ে চুল আঁচড়ে কলেজের দিকে রওনা হল। আর সুমন্ত মুখোপাধ্যায় এস্‌প্ল্যানেডের একটা ট্রামে উঠে পড়ল—গড়ের মাঠের খোলা আকাশের দিকে তাকিয়ে অনেক রাত পর্যন্ত ঘাসের ওপর শুয়ে থাকবে সে, তারপর বাড়ি ফিরে এই মেয়েটিকে নিয়ে একটা উজ্জ্বল আর গভীর কবিতা লিখবে।

ফ্লোরা কাফের ওয়াল পেপারে নতুন ফুলগুলো ঝকঝক করছিল আলোয়, মাথার ওপর বকের মতো সাদা পাখাটা ঘুরে চলেছিল, নতুন বার্নিশের গন্ধ ছড়াচ্ছিল একটা চাপা মাদকতা নিয়ে। দক্ষিণী সমুদ্রের মতো নিবিড় নীল পর্দাটার ঢেউ উঠছিল। হিমানী সেই দিকে চোখ মেলে মগ্ন হয়ে বসেছিল।

অংশু হিমানীর একখানা হাত টেনে নিলে মুঠোর ভেতরে।

—আজকের দিনটা যে সত্যিই আসবে, এ আমি স্বপ্নেও ভাবতে পারিনি।

মুখ ফিরিয়ে হিমানী ক্ষীণ রেখায় হাসল।

—স্বপ্নে কেউ ভাবতে পারে না। ও কথাটা মানুষে বানিয়ে বলে।

—কিন্তু তোমাকে যে সত্যিই পাব—

হিমানী সামনে থেকে ভিনিগারের শিশিটা আলতোভাবে সরিয়ে দিল ঃ আমাকে কি মিথ্যে করেই পেতে চেয়েছিলে তা হলে?

—ঠাট্টা নয়—অংশু যেন আহত হল একটুখানি ঃ কতদিন ধরে আজকের এই মুহূর্তটির জন্যে অপেক্ষা করেছি বলো তো?

—আবার কতদিন ধরে এই মুহূর্তটির জন্যে তোমায় অনুতাপ করতে হবে—কে জানে।

অংশুর মুখের রং বদলালো এবার, কপালে ছায়া পড়ল। হিমানীর হাত থেকে তার মুঠোটা আলগা হয়ে আসতে চাইল।

—তোমার কী হয়েছে হিমানী?

—রাগ করলে? মাপ করো আমাকে।—অনুতাপের ছোঁয়ায় হিমানীর মৃদু গলা আরো নম্র আর স্নিগ্ধ হয়ে এল ঃ হয়তো সারাদিনের ক্লান্তি, হয়তো মনের ওপর বড্ড বেশি চাপ পড়েছিল। কী যে বলেছি, নিজেই ভালো করে বুঝতে পারছি না।

—তোমার দোষ নেই।—অংশু লজ্জিত হল ঃ এ রকম অবস্থায় কারো নার্ভ ঠিক থাকে না।

—কিন্তু নার্ভ ঠিক রাখবার সময় তো আসছে। এর পরেই তো ঝড় আসবে।

—আসুক, গ্রাহ্য করি না।

কথাটা অনেকখানি জোর দিয়ে বলল অংশু, যেমন করে অনেক বেশি জোরের সঙ্গে সই করেছিল রেজিস্ট্রেশন ফর্মটায়। কিন্তু মনটা থমকে দাঁড়ালো। কড়া মেজাজের ব্যবসাদার বাপের ছেলে অংশু—এবং পুত্র হিসেবে একতম নয়। আরো বড়ো দু ভাইয়ের সঙ্গে বাপের ব্যবসা দেখাশুনো করে, সামান্য কিছু অ্যালাউয়েন্স পায়। অর্থাৎ নিজের পায়ে পুরো জোর তার নেই। তার হিমানীর বাবা তাদেরই ফার্মের একজন ছোটখাটো কর্মচারী—অংশুর বাবা অফিসে ঢুকে যার সশ্রদ্ধ অভিবাদন পর্যন্ত লক্ষ্য করেন না।

অংশুর বাবা ক্ষেপে উঠবেন—কী কাণ্ড করে বসবেন এখনো বলা যায় না। চাকরি হারানোর ভয়ে তার চাইতেও বেশি ক্ষেপে উঠবেন হিমানীর বাবা, মেয়ের সঙ্গে কোনো সম্পর্কই স্বীকার করতে চাইবেন না হয়তো। হ্যাঁ, ঝড় আসছে। আর তার জন্যে শরীরের সমস্ত স্নায়ুকে ধনুকের ছিলের মতো টেনে রাখতে হবে; মেরুদণ্ডকে লোহার মতো শক্ত করে খাড়া রাখতে হবে মাথা। সেই কঠিন পরীক্ষার আর দেরি নেই।

হিমানীর সঙ্গে অদ্ভুতভাবে আলাপটা ঘটে গিয়েছিল অংশুর। সে দু-বছর আগেকার কথা। একদল বন্ধুর সঙ্গে অংশু পিকনিকে গিয়েছিল খড়দাতে। সেইখানেই রাস্তায় তাদের কর্মচারী মন্মথবাবুর সঙ্গে দেখা।

—মন্মথবাবু যে!

—আমি তো এখানেই থাকি। ডেলি প্যাসেঞ্জারী করি।

—জানতুম না তো।—অফিসের টেবিলে যে মন্মথবাবু একরাশ ফাইল সামনে নিয়ে সারাদিন ঘাড় গুঁজে বসে থাকেন আর বাবা কিংবা দাদা ঘরে পা দিলেই যিনি ব্যতিব্যস্ত হয়ে উঠে দাঁড়ান, তাঁরও যে ঘরবাড়ি আছে আর তিনি খড়দায় থাকেন, এই খবরটা অংশুর কাছে অত্যন্ত বিস্ময়কর বলে মনে হল।

মন্মথবাবু বিনীতভাবে হাসলেন, হাতও কচলালেন একবার।

—আপনার বাড়ি কত দূরে?

—বাড়ি নয়, বাসা। কাছেই।

—চলুন, ঘুরে আসি।

—আজ্ঞে, গরীবের কুঁড়েয়—মন্মথবাবু সংকুচিত হয়ে উঠলেন।

—চলুন—চলুন, এত কুণ্ঠিত হচ্ছেন কেন?

ভদ্রলোক বাজারে চলেছিলেন, থলেটা কোঁচার আড়ালে লুকিয়ে অংশুকে নিজের বাসায় নিয়ে এলেন। ছোট সাধারণ বাসা, পুরোনো একতলার দুখানা ঘর। তবু সামনে একটি ছোট বাগান, তাতে নানা রঙের অজস্র দোপাটি, একরাশ পুলকিত চন্দ্রমল্লিকা।

—বাঃ, বেশ বাগানটি তো।

—আমার মেয়ের সখ।

পরিচয় হল মেয়েটির সঙ্গে। শ্যামবর্ণা দীর্ঘচ্ছন্দা একটি সপ্তদশী। বড়ো বড়ো দুটি গভীর চোখ। কোঁকড়া চুলের গোছা কোমর ছাপিয়ে নেমে পড়েছে।

মেয়ের জন্যে মন্মথবাবুকে একটুখানি গর্বিত মনে হল। বিনীত ভীরু মুখের ওপর যেন আত্মমর্যাদার আলো জ্বলে উঠল খানিকটা।

—হিমানী আমার বড়ো ভালো মেয়ে। সেকেণ্ড ইয়ারে পড়ছে। সুন্দর গান গায়।

হিমানীর তৈরী এক পেয়ালা চা খেলো অংশু, গান শুনল ঃ 'তুমি ডাক দিয়েছ কোন্ সকালে, কেউ তা জানে না।' কলকাতায় ফিরে এসেও বড়ো বড়ো নিবিড় চোখ দুটোকে ভুলতে পারল না, মনের ভেতর বাজতে লাগল ঃ 'তোমার মত এমন টানে কেউ তো টানে না।'

কয়েকদিন পরে হিমানীর কলকাতার কলেজের ক্লাসে একখানা স্লিপ এল ঃ অংশুমান রায়।

দু বছর কাটল। আরো দু বছর কাটতে পারত, এম.এ. পাস করতে পারত হিমানী, এর ভেতরে নিজের শক্তিতে কোথাও দাঁড়াবার মতো জায়গাও করে নিতে পারত অংশু। কিন্তু আর সময় পাওয়া গেল না। মন্মথবাবু খবর আনলেন পলতায় একটি ভালো ছেলের সন্ধান পাওয়া গেছে, সরকারী চাকরি করে, ট্রেনে যাতায়াতের সময় হিমানীকে দেখে পছন্দ করেছে, দাবি-দাওয়া নেই। অতএব ফাল্গুনের আটাশে তারিখেই—

অংশুর বাবার কাছে দরবার করা নিরর্থক, মন্মথবাবুকে বলা আরো অসম্ভব। সুতরাং সাতদিনের মধ্যেই যা করবার করে নিতে হল। আজ দশই ফাল্গুন।

হিমানী বলেছিল, আমার জন্যে কেন নিজের সর্বনাশ করতে যাচ্ছ?

—সর্বনাশ করতে যাচ্ছি না। 'তুমি মোরে করেছ সম্রাট।'

—ও তো কবিতা। তোমার বাবা কখনো আমাকে ঘরে নেবেন না।

—আমরা নতুন ঘর গড়ব।

—তাতে দুঃখ আসবে।

—অনেক বেশি করে পেতে গেলে দুঃখের দাম তো দিতেই হবে।

—কিন্তু আমি কি সেই দাম দেবার যোগ্য?

হিমানীর কপাল থেকে কয়েকটা ঝুরো চুল সরিয়ে দিয়ে অংশু বলেছিল, আমার চোখ দিয়ে নিজেকে দেখতে পেলে বুঝতে পারবে।

কিন্তু সেই সব সাজিয়ে সাজিয়ে কথা বলবার পালা ফুরিয়ে গেছে এখন। রেজিস্ট্রেশন ফর্মে সইটা করবার পর থেকে কোনো কথাই আর রাঙিয়ে উঠছে না। অংশুর মন ক্ষীণ আশায় বলছে, মা-কে কিংবা বড়বৌদিকে দিয়ে আস্তে আস্তে বাবাকে বলানো যাবে,

হয়তো নরম না হয়ে পারবেন না। আর হিমানী ভাবছে, পার্কের রোদের সোনা এতক্ষণে মুছে গেছে, কৃষ্ণচূড়ার রক্তসীমান্তের ওপারে কোনো অরণ্য নেই—যেখানে সকলের চোখ থেকে হারিয়ে যাওয়া চলে; গাছগুলোর পরেই সারি সারি লোহার রেলিং বল্লমের মতো খাড়া হয়ে আছে—তারপরেই কোনো মরা বেদের শরীরে অজগরের পাকের মতো কালো কালো রাস্তা দিয়ে বাঁধা কঠিন কলকাতা!

দুজনের ভাবনার মধ্যে দিয়ে অনেকখানি সময় নিঃশব্দে পার হয়ে গিয়েছিল। শেষ পর্যন্ত অংশুই হেসে উঠল জোর করে।

—কী আশ্চর্য, আজকের এই দিনটাতে আমরা গুমি হয়ে যাচ্ছি!

হিমানীও হাসতে চেষ্টা করল।

—এমন ভাবে ঘরে বসে থাকলে ভালো লাগে নাকি? চলো, বেরুনো যাক।

—চলো।

কাফে থেকে দুজনে বাইরে নামল। পথে বসন্তর হাওয়া মাতলামো করছে। কোথায় যেন হিন্দুস্থানীরা ঢোল-করতাল বাজিয়ে শুরু করে দিয়েছে হোলির গান। নিঃশব্দে দুজনে খানিকটা পথ পেরিয়ে আবার পার্কটার সামনে এসে দাঁড়ালো।

আলো-অন্ধকারে এখনো নিমের পাতা ঝরছে, রূপালি আমের মুকুলগুলো ঝিকমিক করছে এখনো। চারটে রাজহাঁস জড়ো হয়ে আছে পুকুরটার ঠিক মাঝখানে। কৃষ্ণচূড়ার রং আর চোখে পড়ছে না।

—বসবে পার্কে?—অংশু জানতে চাইল।

—কী হবে বসে থেকে?—হিমানী কোনো উৎসাহ খুঁজে পেল না।

—সিনেমায় যাবে?

—শো অনেকক্ষণ আরম্ভ হয়ে গেছে।

—সেকেণ্ড শো দেখব।

—ফিরব কী করে? এগারোটা বেজে যাবে, ট্রেন পাব কোথায়?

—না-ই বা ফেরা হল।—অংশু একখানা হাত রাখল হিমানীর কাঁধের ওপর ঃ আমার পকেটে আছে ম্যারেজ সার্টিফিকেট আর দুশো টাকা। আমরা স্বামী-স্ত্রী। চৌরঙ্গীর কোনো বড়ো হোটেলে গিয়ে ঘর নেব।—অংশুর গলার স্বরে নেশা ফুটে বেরুল ঃ সেইখানেই প্রথম বাসর হবে আমাদের।

—না—না—না!—একটা অমানুষিক ভয়ে শিউরে উঠল হিমানী।

—না কেন? আমরা স্বামী-স্ত্রী। একটা কথাও বলতে পারে, পৃথিবীতে এমন সাহস কারো নেই।

—তা হোক, আজ ক্ষমা করো আমাকে। আজকে আমি কিছুতেই ও-সব ভাবতে পারছি না।

নিজেই কি সম্পূর্ণভাবে ভাবতে পারছে অংশু? মনের ভেতর একটা করে ঢেউ উঠছে, তারপরেই সামনের একটা পাহাড়ের প্রাচীরে আছড়ে পড়ে ভেঙে যাচ্ছে সেটা। সে যদি আজ রাতে বাড়ি না ফেরে—তা হলে? বাবা থানায়, হাসপাতালে টেলিফোন করবেন—সমস্ত রাত গাড়ি নিয়ে সারা কলকাতা চষে বেড়াবেন। আর হোটেল? সেখানকার বাসর-রাত্রিটাই কি খুব মনোরম হয়ে উঠবে? সঙ্গে জিনিসপত্র

নেই—সোজাসুজি হোটেলে গিয়ে উঠলে সেটা কিরকম চেহারা নেবে ওদের চোখে? এক রাতের জন্যে যারা ঘরভাড়া নেয়, তাদের ওরা কী মনে করে? প্রত্যেকটা বয় বাবুর্চি সুইপারের দৃষ্টির তলায় যা ঝকমক করে উঠবে, সেই অশ্লীল কৌতূহলকে সে ঠেকাবে কোন্ উপায়ে? সকলের চোখের সামনে ম্যারেজ সার্টিফিকেটটা মেলে ধরে সে কি চিৎকার করে বলতে পারবে ঃ আমরা স্বামী-স্ত্রী, আমরা বিবাহিত, আমাদের ভেতরে এতটুকুও পাপ কোথাও নেই?

ঠিক কার ওপর বুঝতে পারল না, একটা অক্ষম ক্রোধে একবার দাঁতে দাঁতে চেপে ধরল অংশু। তারপর বললে, চলো তবে, তোমাকে একটা গয়না কিনে দিই।

—আংটি তো দিয়েইছ, আবার কেন?

—ও তো বিয়ের আংটি। একটা গয়না প্রেজেন্ট করতে চাই তোমাকে।

—সে সুযোগ তো পড়েই আছে সামনে। তা ছাড়া বাবার কাছে কথাটা আজই বলতে পারব না—দু-একদিন সময় লাগবে মনটাকে তৈরী করে নিতে। তোমার গয়নার কৈফিয়ত আজ আমি দিতে পারব না।

আবার দাঁতে দাঁতে চাপল অংশু। যতক্ষণ রেজিস্ট্রি হয় নি কী অদ্ভুত উন্মাদনা ছিল ততক্ষণ। কাউকে ভয় করি না, কোনো বাধাই এখন আর আমাকে রুখতে পারবে না। সারা পৃথিবীর সঙ্গে এখন আমি একাই যুদ্ধ করতে পারি। আশ্চর্য, মনের সেই উদ্দাম শক্তিটা যেন এই মুহূর্তে একটা শিথিল অবসাদের মধ্যে ঝিমিয়ে পড়েছে। যেন অনেকখানি পথ উল্কাবেগে ছুটে গিয়ে একটা দুরন্ত বুনো ঘোড়া এখন থুবড়ে পড়েছে মাটিতে, মুখ দিয়ে ফেনা গড়াচ্ছে তার।

আর সেই অবসাদের ওপর ছায়া নামছে। নিজের মনের ভেতর দুঃসাহসের যে আলো জ্বলছিল এই সাতদিন ধরে, আজ তার ভেতরে সারি সারি ছায়া পড়ছে এসে। বাবার ছায়া। কালকের ছায়া। ভবিষ্যতের ছায়া।

হতাশ গলায় অংশু বললে, আজকের রাত কি আমাদের কোনো কাজেই লাগবে না হিমানী?

হিমানী হাসল ঃ কেন কাজে লাগবে না? সাতটা দিন তো পাগলের মতো কাটালে—আজ বাড়ি ফিরে লক্ষ্মী ছেলের মতো ঘুমোও গে। ভয় কি—আমি তো আর পালাতে পারব না।

—ঠাট্টা করছ না তো?

—ঠাট্টা করব কেন?—হিমানীর গলা মমতায় ভরে উঠল ঃ এ কদিন নিজের চেহারা তো তুমি দেখতে পাওনি, আমি দেখেছি। গলার হাড় বেরিয়ে এসেছে, কালি পড়েছে চোখের কোণায়। আজ এখন বাড়ি ফিরে যাও—ভালো করে বিশ্রাম করো।

—আর তুমি?

—আমিও তাই করব।

—তারপর?

—কাল কলেজের পরে আবার দেখা হবে। আজকের ভাবনা আবার কাল তুলে নেব দুজনে। সামনে যে ঝড় আসছে, তার জন্যে তৈরী হতে থাকব। এখন চলো স্টেশনে, আমাকে ট্রেনে তুলে দেবে।

শব্দ করে একটা নিঃশ্বাস ফেলল অংশু, পার্কের রেলিংটা এমনভাবে চেপে ধরল যেন কোনো অদৃশ্য শত্রুকে গলা টিপে মেরে ফেলতে চাইছে সে। বললে, আচ্ছা।

তারপর নৈহাটি লোকাল যখন প্ল্যাটফর্ম ছেড়ে অনেক দূরে চলে গেল, যখন হিমানীর চলে যাওয়ার চিহ্নটা দুটো লাল আলো হয়ে জ্বলতে জ্বলতে জোনাকি হয়ে মিলিয়ে গেল, তখন ফাঁকা একটা বেঞ্চির ওপর ঝুপ করে বসে পড়ল সে। এই সাতটা দিনের ক্লান্তি আর ভাবনার ভার তন্দ্রার মতো তার মাথাটাকে বুকের দিকে টেনে নামাতে লাগল, তার মনে হতে লাগল, বেঞ্চির তলায় জমে থাকা একরাশ কালো ছায়া যেন হাত বাড়িয়ে তার পা দুটোকে কোন্ পাতালের দিকে আকর্ষণ করছে। তার ভবিষ্যতের ছায়া।

আর প্ল্যাটফর্মের বেঞ্চিতে অংশু যখন অঘোরে ঘুমিয়ে পড়েছে, তখন ট্রেন থেকে নেমে একটা রিক্শায় উঠেছে হিমানী। স্টেশন থেকে প্রায় মাইলখানেক যেতে হয়। অন্যদিন হলে বাসে যেত, আজ রিকশা নিয়েছে। বাড়ি পৌঁছুবার আগে পর্যন্ত যতটুকু সময় পাওয়া যায়—যত বেশিক্ষণ ভাবতে পারা যায়।

রাত প্রায় নটা বাজবে পৌঁছোতে। কলেজ থেকে ফিরতে এত দেরি হল কেন, একটা জবাবদিহি করতে হবে তার। কোনো বান্ধবীর বাড়িতে পড়তে গিয়ে রাত হয়ে গেল, এমনি একটা কিছু সাজিয়ে বলতে পারলেই চলবে। বাবা কোনোদিন তাকে অবিশ্বাস করেন নি, আজও করবেন না।

পথের দুধারে বসন্তের বাতাস ঝড়ো হাওয়ার উল্লাসে বড়ো বড়ো অন্ধকার গাছের পাতা ঝরিয়ে চলেছে। চোখ বুজে এখন একটা মর্মরিত আদিম অরণ্যের কথা ভাবা যায়—যে অরণ্যে লক্ষ লক্ষ দৃষ্টির বাইরে অনায়াসেই হারিয়ে যাওয়া চলে। কিন্তু চোখ মেললেই আলো আর মানুষ। তার হাত থেকে পরিত্রাণ নেই।

হঠাৎ হিমানীর মনে হল, যে ভয়টা তাদের দুজনের ওপর আজ চেপে বসেছে, সে ভয় তার বাবাকে নয়, অংশুর বাবাকে নয়, চারদিকের এই লক্ষ শাণিতচক্ষু পৃথিবীকেও নয়। সে ভয় তার আর অংশুর নিজের মধ্যেই। সুধাকান্ত, নিশীথ আর সুমন্ত সরে যাওয়ার পর তাদের দুজনের মাঝখানে এখন আর কেউ রইল না। অসংখ্য মানুষ আর অনেক বাধার ভেতর দিয়ে দুজনে দুজনকে কিছু দেখেছে, কিছু দেখতে পায় নি। আর সেই না-দেখা-টুকুকে ঘিরে ঘিরে স্বপ্ন ঘনিয়েছে, জড়িয়েছে মোহের জাল। কিন্তু আজকে সমস্ত আড়াল সরিয়ে দিয়ে দুজনে যখন একান্ত হয়ে দাঁড়ালো, যখন কোথাও কোনো আবরণ রইল না, তখনই তো যাচাই করবার পালা। তোমার আমার সেই সম্পূর্ণতা—যার ওপর কোনো কুয়াশা নেই—কোথাও আলো-আঁধারি নেই—সেই সম্পূর্ণ নগ্নতাকে তুমি আমি কি স্বীকার করতে পারব, সইতে পারব, ক্ষমায় প্রেমে ধন্য করে নিতে পারব? পারব দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর?

কে জানে! কে বলতে পারে!

রিকশার একপাশে নিজের একটা বিকৃত ছায়া কাঁপতে কাঁপতে সঙ্গে চলেছে। ওই ছায়াটাকে অত্যন্ত খারাপ লাগল হিমানীর। তারপর মনে পড়ল, রেজিস্ট্রেশন অফিস থেকে বেরিয়েই তার সিঁথিতে একটা সিঁদুরের রেখা টেনে দিয়েছিল অংশু। লাল শাড়ীর আঁচল দিয়ে সেটাকে ঘষে ঘষে তুলতে লাগল হিমানী। শেষ চিহ্নটুকু সম্পূর্ণ মুছে যাওয়ার পরেও অনেকক্ষণ ধরে কপালটাকে ঘষে চলল সে, আর চাপা যন্ত্রণার একটা ক্ষীণ বিদ্যুৎ ছড়িয়ে যেতে লাগল তার মস্তিষ্কের স্নায়ুতে স্নায়ুতে।

# কুয়াশা

একটা ছোট কাঠবেড়ালী। সামনের নারকেল গাছ থেকে অত্যন্ত ব্যতিব্যস্ত হয়ে নেমে এল। মোটা ল্যাজটাকে ডোরাকাটা পিঠের ওপর তুলে কোথায় যেন দৌড়ে চলে যাচ্ছিল—হঠাৎ ঘাসের মধ্যে কী একটা খাওয়ার জিনিস দেখে থমকে দাঁড়িয়ে পড়ল। কয়েক সেকেণ্ড শুঁকল, তারপর সামনের পায়ে সেটাকে ধরে, পেছনের পায়ের ওপর ভর দিয়ে, কুটুর কুটুর করে খেতে লাগল, খুব সম্ভব ছেলেটিরই ছুঁড়ে দেওয়া একটা পোকাধরা চীনেবাদাম।

চাঁপা ফুলের গন্ধে দুপুরটা ঝিমঝিম করছে। একটা প্রজাপতি উড়তে উড়তে মাথার ওপর চলে এল। ছেলেটি ভাবল—কোন্‌টাকে ধরবার চেষ্টা করা যায়? প্রজাপতি, না কাঠবেড়াল?

—খটাস্—খটট্! খটাস্—খট্—খট্—খট্—

ষোলো বছর আগেকার স্বপ্নটা সঙ্গে সঙ্গেই মিলিয়ে গেল। একটা দীর্ঘনিঃশ্বাসের শব্দ পেল ডাক্তার। নিঃশ্বাস তার নিজের না ওই স্বপ্নটারই—ভালো করে বুঝতে পারল না। ডাক্তার চোখ মেলল।

ঘরের কোণের ছোট তেপায়াটার উপর গোল কেরোসিনের ল্যাম্পটা নিবে আসছে। মেনিন্‌জাইটিসের রোগীর চোখের মতো শিখাটার রঙ। মর্গের মতো হিমশীতল ঘরটায় কেরোসিন গ্যাসের অস্পষ্ট গন্ধ। বাইরে শব্দহীন নিথর রাত। আশ্চর্য এই দেশ—এখানে একটা ঝিঁঝি পর্যন্ত ডাকে না!

আবার সেই খট্—খট্। সেই খটাস্—খট্—খট্—

অক্‌জিলিয়ারী হাসপাতালের অ্যাসিস্‌ট্যাণ্ট সার্জন ডাক্তার অমূল্য দত্তগুপ্ত নিজের ভাগ্যকে অভিসম্পাত দিলে। হাসপাতালের সেই সার্জিক্যাল কেস্‌টার নিশ্চয় বাড়াবাড়ি হয়েছে কোনোরকম। মরতেই যদি হয়—বিছানা থেকে নামতে গিয়ে, নিজের অস্বাভাবিক ঠাণ্ডা চটিটার ছোঁয়ায় শিউরে উঠে, ডাক্তার ভাবল : মরতেই যদি হয়, তা হলে অমন হাঁক-ডাক করা কেন? নিঃশব্দে ভালো ছেলের মতো কম্বলের তলায় শিঁটিয়ে থাকো। তারপর সকাল হোক—মুঠো মুঠো আলোয় চারদিক উষ্ণ হয়ে উঠুক, তখন চায়ের পেয়ালায় চুমুক দিতে দিতে খবরটা পেলে ডাক্তার সহানুভূতির দু-চারটে নিঃশ্বাস ফেলতেও আপত্তি করবে না।

আবার সেই শব্দ। কলেজের সোস্যালে একবার শেক্‌স্‌পীয়ারের নাটকের কয়েকটা দৃশ্য অভিনীত হয়েছিল। ডাক্তারের তার পোর্টার সীনটা মনে পড়ল।

—উঃ, একটু বিশ্রাম দেবে না! আর এই শীতের ভেতরে। মানুষ খুন করতে ইচ্ছে করে।—দাঁতে দাঁতে ঘষে কথাগুলো আওড়ালো ডাক্তার, তারপর একটা আলোয়ান গায়ে চড়িয়ে দরজাটা খুলে দিলে। সঙ্গে সঙ্গেই যেন উত্তর মেরুর রক্ত-জমানো রাত্রি এসে ঘরের মধ্যে ঝাঁপিয়ে পড়ল। আপাদমস্তক ঝাঁকুনি দিয়ে উঠল ডাক্তারের।

না, হাসপাতালের বেয়ারা নয়—নার্সও নয়। অন্য লোক।

ত্রয়োদশীর চাঁদ ঝক ঝক করছে পশ্চিমের সারবাঁধা পাইন গাছগুলোর ওপর। উজ্জ্বল জ্যোৎস্নার ভেতর দিয়ে এদিক ওদিক নড়ে বেড়াচ্ছে ধোঁয়ার সাপ—সামনের পাহাড়ী

খাদের ভেতর রূপালি পেঁজা তুলোর রাশি জমে উঠছে। কাল সকাল হওয়ার সঙ্গে সঙ্গে সোনালি রোদ এসে পাহাড়ে পড়বে না—নিশ্ছেদ নিবিড় কুয়াশা অনেকক্ষণ পর্যন্ত জমাট হয়ে থাকবে।

কিন্তু কুয়াশার ভাবনা এখন থাক। কী চায় লোকটা? এমন অসময়ে?

—ব্যাপার কী? কে তুমি?—শীতে দাঁতে দাঁতে ঠকঠকিয়ে জানতে চাইল ডাক্তার।

—হুজুর, আমি বলবাহাদুর।—মাথা থেকে মাফলার সরে গেল লোকটির।

ডাক্তার চিনল। বত্রিশ নম্বর বাংলোর কীপার। মধ্যে মধ্যে ডাক্তারকে সস্তায় মুরগীর যোগান দেয়—দুটো-চারটে ডিমও উপহার দিয়ে যায় কখনো কখনো।

—কী হয়েছে বলবাহাদুর? সাইলির অসুখ নাকি?—সাইলি বলবাহাদুরের স্ত্রী!

—না হুজুর, আমার খবর ভালো—রামরো। সাইলি গেছে তার বাপের বাড়ি। আমি এসেছি বাংলোর বুড়ো বাবুর কাছ থেকে। পায়ে ভাঙা শিশা ফুটেছে—খুব কষ্ট পাচ্ছে।

মনে পড়ল। আজ বিকেলে পোস্ট অফিস থেকে ফেরবার সময় চোখে পড়েছিল বত্রিশ নম্বর বাংলোর সামনে কালো রঙের একখানা মোটর দাঁড়িয়ে। আর বারান্দায় প্রকাণ্ড ডেক-চেয়ারে শাল জড়িয়ে শুয়ে আছেন এক প্রৌঢ় ভদ্রলোক। অলস কৌতূহলে একবার মাত্র চেয়ে দেখেছিল ডাক্তার। ছাড়াছাড়া বাংলোগুলোতে প্রায়ই দু-একটি অতিথির আবির্ভাব হয় এখানে। কিন্তু এখানকার অদ্ভুত নির্জনতা সইতে না পেরে দুদিন পরেই তাঁরা পালিয়ে যান দার্জিলিঙে। এখানকার লোকদের চেনবারও সময় পান না তাঁরা—এখানকার বাসিন্দারাও তাঁদের সম্বন্ধে কোনো কৌতূহল রাখে না।

—কে বুড়ো বাবু? তোমার মালিক?

—জী, না। মালিকের কোনো দোস্ত, চিঠি নিয়ে এসেছে। হর সালই এমন আসে দো-চারজন। কিন্তু ডাক্তারবাবু, ছিট্রো আসুন। বাবু বড্ড ছট্‌ফট্ করছে।

ডাক্তার ভ্রূকুটি করল।

—ভাঙা কাচ পায়ে ফুটল কী করে? এত রাতে?

—আমি জানি না হুজুর। নিজের ঘরে ঘুমুচ্ছিলুম। 'মাথি' থেকে বাবুর ড্রাইভারের ডাকাডাকি শুনে—

—কালকেই এই চাকরিতে রিজাইন দেব—ডাক্তার কঠোর প্রতিজ্ঞার ভঙ্গিতে বললে, তারপরে ডাকাতের দল খুলে শীতের রাতে লোকের বাড়িতে ডাকাতি করব। রিভেনজ্!

ডাক্তারের চট্টগ্রামী বাংলায় স্বগতোক্তি বলবাহাদুর বুঝতে পারল না। বললে, জী?

—না, কিছু না। দাঁড়াও, তৈরি হয়ে আসছি।

পাঁচ মিনিটের মধ্যেই বেরুল ডাক্তার। পাশের ঘরে ঘুমন্ত নেপালী কম্‌বাইণ্ড-হ্যাণ্ডটিকে আর জাগাতে চেষ্টা করল না, এখন কম্বলের তলা থেকে তার উত্থান ঘটাতে গেলে লোকটার কানের পাশে হ্যাণ্ড-গ্রেনেড ফাটানো দরকার। সে অস্ত্রটি ডাক্তারের হাতের কাছে কোথাও নেই, থাকলে বড় ভালো হত।

ওভারকোট চাপিয়ে, ব্যাগ হাতে করে ডাক্তার বেরুল। দরজায় তালা লাগালো একটা।

বত্রিশ নম্বর বাংলো প্রায় দুশো ফুট ওপরে। বেশ খানিকটা পথ—দু-তিনটে বিরক্তিকর খাড়াই। এই মাঝরাতে চমৎকার ভাগ্য বলতে হবে! কোথায় কার পায়ে ভাঙা কাচ

ফুটেছে—সঙ্গে সঙ্গে গরম বিছানা আর মিষ্টি স্বপ্নের মায়া কাটিয়ে ছুটতে হচ্ছে বিশল্যকরণে। ডক্‌টরস ডিউটি। অমূল্য দত্তগুপ্ত ভাবল—সত্যি সত্যিই তার ডাকাতের দল খোলা উচিত, এ ছাড়া আর প্রতিহিংসার পথ নেই। উঃ—দিস্‌ লাইফ্‌ ইজ্‌ সিম্‌প্‌লি টেরিব্‌ল।

রূপালি পেঁজা তুলোর রাশি খাদের থেকে ধীরে ধীরে আরো উপরে উঠে আসছে। জ্যোৎস্নার রঙ যেন একটু ফিকে—সাদা সাদা ধোঁয়ার সাপগুলো গায়ের ওপর দিয়ে খেলে যাচ্ছে তার। চাঁদের ওপরে ধরছে হলুদের আমেজ। টুপ করে কপালে একটা শিশিরের ফোঁটা গড়িয়ে পড়ল—শিউরে উঠল শিরাগুলো, একটা কটু গাল থমকে গেল ঠোঁটের প্রান্তে।

বড় বড় নিঃশ্বাস ফেলতে ফেলতে পাহাড় ভাঙতে লাগল ডাক্তার। জ্যোৎস্নায় অকারণেই টর্চ জ্বেলে বলবাহাদুর পথ দেখিয়ে চলল সামনে।

একটা ঝিঁঝি কোথাও ডাকছে না—আশ্চর্য এই দেশ! দূরে কাছে পাইন গাছের ভূতুড়ে চূড়োগুলো এতটুকু নড়ছে না—তারাও যেন পাথর দিয়ে গড়া। ডাক্তার একবার বাঁ-দিকে তাকিয়ে দেখল। রংলির প্ল্যান্টেশনটা যেন আবছাভাবে চোখে পড়ে—কিন্তু মংপু ঘন কুয়াশায় হারিয়ে গেছে। আরো কিছুক্ষণের মধ্যেই রংলি ছাড়িয়ে—নীচের ঢালু জায়গাটা পার হয়ে ওই কুয়াশা এসে এই ফৌজবাড়ির পাহাড়কেও ঢেকে ফেলবে—তখন নিজের হাতপাগুলো পর্যন্ত ভালো করে দেখা যাবে না।

কী বিশ্রী শীত। এই রাতে ছাড়া কি লোকটার পায়ে কাচ ফোটবার আর সময় হল না?

ফৌজবাড়ির ছাড়া-ছাড়া জনহীন বাংলোগুলো জ্যোৎস্নায় হানাবাড়ির মতো পড়ে আছে। আরো উপরে রাক্ষসের মতো ঝুলে রয়েছে গভীর জঙ্গল—পাহাড়ীদের ক্ষেতে ভুট্টা বড় হয়ে উঠলে কখনো ওখান থেকে শুয়োর আসে, ভালুক নামে। এই সময় তাদের কারো সঙ্গে দেখা হলে কেমন হয়?

ডাক্তার জোরে জোরে শ্বাস টানল। ঠাণ্ডা হাওয়ায় ভরে উঠল ফুসফুস। নিজের লেপটার কথা একবার ভাবল অমূল্য দত্তগুপ্ত, তার সঙ্গে সেই স্বপ্নটার কথা এতক্ষণে কাঠবেড়ালী কিংবা প্রজাপতি—যেটা হোক ধরা হয়ে যেত। তারপর—

—আসুন হুজুর—

ডাক্তারের ঘোর ভাঙল। বত্রিশ নম্বর বাংলোর গেট খুলে ধরেছে বলবাহাদুর। সামনেই আলো জ্বলছে ঘরের ভেতর, আর কাচের উপর একটি সিলুয়্যাৎ ছবি। একটি মেয়ের ছায়া।

বলবাহাদুর ডাকল ঃ বাবু—

দরজা খুলল। স্কার্ফ জড়ানো একটি তরুণী দরজার সামনে দাঁড়িয়ে প্রতীক্ষা করছিল মনে হয়।

—ডাক্তারবাবুকে এনেছো বলবাহাদুর? আসুন ডাক্তারবাবু, ভেতরে আসুন। একটু কষ্ট দিতে হল অসময়ে, কিছু মনে করবেন না।

দুটো বড় বড় কেরোসিনের বাতি জ্বলছে ঘরে। খাটের ওপর সেই প্রৌঢ় ভদ্রলোক—শাল চড়িয়ে বিকৃত মুখে বসে আছেন। ডান পায়ের গোড়ালি জড়িয়ে একটা ন্যাকড়ার

ব্যাণ্ডেজ। মেজের একপাশে ভাঙা একটা কাচের গ্লাসের কয়েকটা টুকরো, কয়েক ফোঁটা রক্ত।

—রাত্রে নামতে যাচ্ছিলেন খাট থেকে। ধাক্কা লেগে পাশের টেবিল থেকে গ্লাসটা পড়ল, আর তার ওপর পা দিয়ে—

ডাক্তার তাকিয়ে দেখল মেয়েটির দিকে। বাইশ থেকে ছাব্বিশের ভেতর যে-কোনো বয়েস। এই মাঝরাতেও ঠোঁটে গালে প্রসাধনের রঙ। মেয়েটি রূপবতী। ডাক্তারের মনে হল, ভাঙা কাচে মেয়েটিরই পা কাটল না কেন? তা হলে এ সময়ের এই বিরক্তিকর পরিশ্রম খানিকটা সার্থক হত অন্তত।

আহত লোকটি কাতরোক্তি করলেন একবার।

—দেখি পা-টা—

ব্যাণ্ডেজ খুলতে গিয়ে ডাক্তারের অভ্যস্ত নাসারন্ধ্র চকিত হয়ে উঠল। কিসের একটা চাপা গন্ধ ভেসে বেড়াচ্ছে হাওয়ায়। না—শুধু আয়োডনি নয়। ইয়েস—ইট্‌স্ অ্যাল্‌কোহল। আই অ্যাম শিয়োর!

নিঃশব্দে ব্যাণ্ডেজ খুলল ডাক্তার। তলায় গোড়ালিতে নয়—পায়ের ডিমের নীচে তিনটি ছোট ছোট রক্তাক্ত ছিদ্র। ছিদ্রগুলো একটু বিশেষ ধরনের। অত উপরে অমনভাবে ভাঙা কাচ কি কখনো বেঁধে? তা ছাড়া—আয়োডিন, অ্যাল্‌কোহল—আর—আর একটা অতি মৃদু গন্ধও যেন থমকে আছে বন্ধ ঘরটার ভেতরে? বাই জোভ্, ইট্‌স্ পাউডার! না—বিন্দুমাত্র সন্দেহ নেই।

ডাক্তার উঠে দাঁড়ালো! দৃঢ় একটা সরল রেখার মতো। মুখের পেশীগুলো তার শক্ত হয়ে গেছে।

—কেমন দেখলেন ডাক্তারবাবু?

ডাক্তার একটা তীক্ষ্ণ দৃষ্টি ফেলল মেয়েটির উপর। কথাটার জবাব না দিয়ে বললেন, মাপ করবেন, আমাকে একবার পোস্ট অফিসে যেতে হবে এখুনি।

মেয়েটি চমকে উঠল ঃ পোস্ট অফিসে কেন?

—কারণ, এটা পুলিস কেস্।—ইস্পাতের মতো কঠিন শোনালো ডাক্তারের গলা ঃ পোস্ট অফিস থেকে থানায় একটা ফোন করতে চাই। ওঁর পায়ে ভাঙা কাচ ফোটেনি—ইট্‌স্ এ গান-শট্ ইন্‌জুরি।

—ডাক্তারবাবু!—মেয়েটির বিদীর্ণ মিনতি কানে এল। একটা আর্ত, গোঙানি ভেসে উঠল আহতের কাছ থেকে।

—আমি চললুম। আমার সময় নেই।

দরজা আড়াল করে দাঁড়ালো মেয়েটি। সুন্দব মুখখানায় ছাইয়ের রঙ ছড়িয়ে গেছে। লিপ্‌স্টিক-বোলানো ঠোঁট দুটো কাঁপছে অল্প-অল্প।

—একটু দাঁড়ান। দুটো কথা শুনবেন?

—বলুন। চোখ সরিয়ে নিয়ে তেমনি কঠিন গলায় বললে ডাক্তার ঃ সংক্ষেপে বলুন।

—কত টাকা চান আপনি?

কর্কশ শব্দে ডাক্তার হাসল। বললে, ওটা পুলিসকে জিজ্ঞেস করবেন—যদি ওরা রাজী হয়। ইউ কান্ট্ ক্যাচ্ মি দেয়ার।

খাটের ওপর থেকে ভদ্রলোকের গোঙানি ভেসে এল। আর তৎক্ষণাৎ ডাক্তারের পায়ের সামনে একেবারে মেজেতে বসে পড়ল মেয়েটি। চোখের কোণায় চিক চিক করে উঠল জল।

—পাঁচ মিনিট বসুন ডাক্তারবাবু, অন্তত পাঁচ মিনিট। তারপর যা করবার করবেন।

ডাক্তার চোখ নামিয়ে চেয়ে দেখল মেয়েটির মুখের দিকে। সুন্দর মুখখানা এখন আর ছাই-রঙ নয়—একেবারে সাদা হয়ে গেছে। কালো চোখ দুটিতে বাইরের হিমার্ত রাত্রির চেয়েও আরো শীতল, আরো নিষ্ঠুর ভয় স্তব্ধ হয়ে রয়েছে। সেই সাদা কুয়াশা এসে জমেছে চোখে, এখনি হয়তো শিশির হয়ে ঝরতে আরম্ভ করবে।

—আর মিথ্যে কথা বলব না ডাক্তারবাবু। পায়ে গুলিই লেগেছে। কাচের গ্লাস ভেঙে আপনাকে ফাঁকি দেওয়া যায়নি। আপনি দয়া করে পায়ের একটা ব্যবস্থা করুন, সব কথা শুনুন—তারপর আপনি থানায় খবর দিন—আপনার যা খুশি করুন।

মেয়েটি সুন্দরী। তার পায়ের কাছে বসে পড়েছে কোনো বিয়োগান্তক নাটকের নায়িকার মতো। কয়েক মুহূর্ত চুপ। তারপর ডাক্তার নয়, যে অমূল্য দত্তগুপ্ত একটু আগেই ঘাসের ভেতরে কাঠবেড়ালী আর প্রজাপতির স্বপ্ন দেখছিল, সে বললে, আচ্ছা—তাই হবে তা হলে।

বলবাহাদুরকে হাসপাতালে পাঠিয়ে কয়েকটা দরকারি জিনিসপত্র আনালো ডাক্তার। তিনটে ছোট ছোট ছর্‌রা বেরুল পা থেকে! দাঁতে দাঁত চেপে যন্ত্রণা সহ্য করলেন ভদ্রলোক—একটা আর্তনাদ করবারও যেন সাহস পেলেন না আর।

ড্রেসিং শেষ করে ডাক্তার একটা চেয়ারে বসল। তাকালো শীতল নির্মম দৃষ্টিতে।

—বলুন এবার। সত্যি কথা খুলে বলুন। কিছু গোপন করতে চেষ্টা করবেন না।

ভদ্রলোক জবাব দিলেন না। সোজা লেপ মুড়ি দিয়ে শুয়ে পড়লেন। তারপর লেপের তলা থেকে একটা ক্ষীণ আওয়াজ পাওয়া গেল।

—মঞ্জু, ওঁকে এক পেয়ালা চা—

—এখুনি করে দিচ্ছি। ডাক্তারবাবু—

—থ্যাঙ্ক ইউ, এ অসময়ে চায়ের দরকার নেই। যা বলবার খুলে বলুন এবার।

ডাক্তার হাতঘড়ির দিকে তাকিয়ে দেখল। রাত তিনটের কাছাকাছি। নিজের গরম বিছানাটা এতক্ষণে নিশ্চয় ববফ হয়ে গেছে। ফিরে গিয়ে নিশ্চিন্তে ঘুমন্ত কম্‌বাইণ্ড হাণ্ডটার মাথায় এক বালতি ঠাণ্ডা জল ঢেলে দেবার প্রলোভন জাগল ডাক্তারের।

খাটের কোণা ধরে দাঁড়িয়ে ছিল মঞ্জু। আস্তে আস্তে বললে, কাল আমরা কোচবিহার থেকেই স্ট্রেট্ 'কার' নিয়ে এখানে এসেছি। দিনকয়েক বেড়িয়ে যাব ইচ্ছে ছিল। কিন্তু দেখুন—কী দুর্ভোগ!

হাতের ঘড়ির কাঁটা তিনটে পেরিয়ে গেল। এখনো ফিরে গেলে কয়েক ঘণ্টা ঘুমোনো চলত। কিন্তু—

ডাক্তার ভুরু কোঁচকালো।

—ভণিতা থাক। কাজের কথা বলুন। এই ভদ্রলোক আপনার কে হন?—রূঢ় পুলিসী জেরার মতো বেজে উঠল প্রশ্নটা।

লেপের মধ্যে নড়ে উঠলেন ভদ্রলোক। কয়েক সেকেণ্ড অদ্ভুত নীরব হয়ে রইল

মেয়েটি। তারপর বললে, উনি? উনি আমার বাবা।

ভদ্রলোক সশব্দে পাশ ফিরলেন—খাটটা মচমচ করে উঠল। সঙ্গে সঙ্গে ডাক্তারের মনের ওপর থেকেও যেন অনেকখানি ভার নেমে গেল। কিন্তু কথাটা বলতে কেন দ্বিধা করল মঞ্জু? আর—আর ওই অ্যাল্‌কোহলের গন্ধটাও? ওটা না থাকলেই অনেকটা স্বস্তি পেতো ডাক্তার, আরো খানিকটা সহজ হতে পারত।

মেয়েটি আবার জোর দিয়ে বললে, উনি আমার বাবা। শিকারে ওঁর খুব ঝোঁক। সঙ্গে বন্দুক এনেছেন, এদিকে নাকি প্রচুর গ্রীন পিজিয়ন আর বনমুরগী পাওয়া যায়—মারবেন। রাত্রে আমায় বললেন, মা—

আবার সশব্দে পাশ ফিরলেন আহত ভদ্রলোক। গোঙানি আওয়াজ উঠল একটা।

—বললেন, মা, বন্দুকটা সাফ করে রাখ্‌ আজকেই। ভোরবেলাই শিকারে বেরুব।

—তাই মাঝরাতে উঠে বন্দুক নিয়ে বসলেন?

—হ্যাঁ, পরিষ্কার করে রাখব ভেবেছিলুম। কেসের মধ্যে বন্দুকটা জোড়াই ছিল। আমি খেয়ালই করিনি, একটা ব্যারেলে কার্ট্রিজ রয়েছে। বাবা খাটে বসেছিলেন, আমি মেজেতে বন্দুক নামিয়ে পরিষ্কার করতে যাচ্ছি, যেই ট্রিগারে টান পড়েছে, অমনি গুলি বেরিয়ে গেল। ভাগ্যিস নলটা ওপরের দিকে ছিল না, নইলে—শিউরে উঠে মঞ্জু থামল।

—আনুন তো বন্দুকটা।

পাশের ঘর থেকে মঞ্জু একটা দোনলা বি.এস.এ শট্‌ গান নিয়ে এল। বন্দুকটা হাতে করে দেখল ডাক্তার। দামী, দুর্লভ জিনিস। একটা নল থেকে পরিষ্কার এক্সপ্লোশনের গন্ধ পাওয়া গেল, আঙুল ঢুকিয়ে পরীক্ষা করতে জড়িয়ে গেল হলুদ রঙ বারুদের গুঁড়ো। মৃদু হেসে ডাক্তার বন্দুকটা নামিয়ে রাখল।

—এই গল্পটা পুলিসে বিশ্বাস করবে মনে করেন?

—পুলিসে না করে, আপনি করুন। মঞ্জুর চোখ দিয়ে টপ টপ করে জল পড়তে লাগল ঃ গল্প তো আপনাকে বলিনি, যা সত্যি কথা তাই বললুম। এরপরেও যদি আপনি আমাদের পুলিস কেসের স্ক্যাণ্ডালে ফেলতে চান, ফেলুন।

ডাক্তার চুপ করে রইল। মনের ভেতরে অনিশ্চয়তা দুলছে। ডাক্তার আর অমূল্য দত্তগুপ্ত। ডক্টরস্‌ ডিউটি আর ঘাসের ওপর সেই কাঠবেড়ালীটা। মঞ্জুর সঙ্গে সেই উড়ন্ত প্রজাপতির কোথাও একটা মিল আছে। কোথায়?

বড় একটা নিঃশ্বাস ফেলে ডাক্তার উঠে দাঁড়ালো। বললে, চিন্তা করে দেখব। আপাতত আপনার বলবাহাদুরকে আমার সঙ্গে দিন। কয়েকটা ওষুধ পাঠিয়ে দিচ্ছি! কিন্তু সত্যি কথাটা গোড়াতেই গোপন করলেন কেন তা-ই ভাবছি।

মঞ্জু কাছে এগিয়ে এল। চোখের জল মুখে ফেলেছে, কিন্তু দৃষ্টিটা এখনো তার কুয়াশা দিয়ে ছাওয়া।

—ভয় পেয়েছিলুম ডাক্তারবাবু, বিশ্বাস করুন।

অমূল্য দত্তগুপ্ত হাত তুলে নমস্কার করলে। বললে, আচ্ছা আসি এখন।

বাইরে চাঁদ ঘন ফগের আড়ালে লুকিয়ে গেছে, শুধু পশ্চিমের আকাশে একটা আকারহীন হলুদের ছোপ। মংপু পার হয়ে, রংলি ছাড়িয়ে, সেই পেঁজা তুলোর রাশ সমস্ত ফৌজবাড়ির পাহাড়টাকে আড়াল করে দিয়েছে। বাড়িঘর, বনজঙ্গল সব যেন মুছে গেছে

একাকার হয়ে, শুধু সামনের কয়েক হাত পথ জেগে আছে স্বপ্নের মতো—ধূমল সরীসৃপেরা তার ভেতর খেলে বেড়াচ্ছে। বাঁ দিকে কয়েকটা পাইনের চূড়া দেখা যাচ্ছে—যেন ওরা পৃথিবীর সীমান্ত-জীবনের শেষ প্রাকার।

ডাক্তার আস্তে আস্তে নেমে চলল। অদ্ভুত স্তব্ধতা চারদিকে। একটা ঝিঁঝি পর্যন্ত ডাকছে না কোথাও, আশ্চর্য এই দেশ। এতক্ষণে সমস্ত ব্যাপারটাকে কেমন অবাস্তব মনে হতে লাগল তার। মনে হল, এই ঘন কুয়াশায় ফৌজবাড়ির পাহাড়, পাইনের বন, চারদিকের ছাড়া ছাড়া জনহীন বাংলোগুলো যেমন স্বপ্ন হয়ে গেছে—তেমনি ওই ঘটনাটাও স্বপ্ন ছাড়া কিছুই না। ঘুমের ঘোরে অলস মেঘের মতো যারা আসে যায়—ও-ও তাদেরই একটা কাঠবেড়ালী আর প্রজাপতির সঙ্গে একাকার। হঠাৎ চটকা ভেঙে হয়তো দেখতে পারে, নিজের বিছানায় গরম লেপের নরম আলিঙ্গনের মধ্যে সে শুয়ে আছে, জানলার ফিকে নীল কাচের ভেতর দিয়ে এক মুঠো বেগুনি রোদ এসে পড়েছে, লনের ফুলগুলো হেসে উঠেছে রোদের ছোঁয়ায়—

টপ করে কপালে এক ফোঁটা জল পড়ল। শিশির। তার তীক্ষ্ণ হিংস্র ছোঁয়ায় সমস্ত স্নায়ুগুলো একসঙ্গে আর্তনাদ করে উঠল ডাক্তারের। আর তখনই মনে হল, এই রকম রাত্রে ডাকাতি করা উচিত, লেপের তলায় যারা আরামে ঘুমুচ্ছে, তাদের টেনে বের করে ঠাণ্ডা জল ঢেলে দেওয়া দরকার। আর তা যদি না হয়, তা হলে অন্তত পোস্ট অফিসে গিয়ে তিন মাইল দূরের থানায় একটা ফোন করা যেতে পারে ঃ গান শট্ কেস—ব্যাপারটা অত্যন্ত সন্দেহজনক। শিগ্‌গীর এসো।

কিন্তু ভারী সুন্দর মেয়েটির চোখ। সেই গভীর কালো চোখ দুটি দিয়ে জল গড়িয়ে পড়ছিল। কুয়াশাম্লান জ্যোৎস্নায় নিজের নিঃশ্বাসের ধোঁয়া দেখতে দেখতে ডাক্তার ভাবল ঃ অমূল্য দত্তগুপ্তই জিতল শেষ পর্যন্ত। ডাক্তারের কিছু আর করবার নেই। ইউ মাস্ট বিলিভ্ হার স্টোরি।

ডাক্তারকে আর একবার ডাকতে এল বলবাহাদুর। তখন বেলা প্রায় গোটা বারো। সবে হাসপাতালের কাজ শেষ হয়েছে, স্নানের উপক্রম করছিল।

ডাক্তার বললে, তুমি যাও, একটু পরেই আমি আসছি।

—না হুজুর, এখনি একবার আসুন। ওঁরা রওনা হয়ে যাচ্ছেন। আপনার সঙ্গে দেখা করেই বেরিয়ে পড়বেন।

—ওই পা নিয়ে?—ডাক্তার আশ্চর্য হল ঃ আচ্ছা চলো।

পাহাড় ভেঙে আবার সেই বত্রিশ নম্বর বাংলো। সামনে কালো মোটরটা তৈরি হয়ে আছে। ডেক-চেয়ারে সেই ভদ্রলোক, পায়ে ব্যাণ্ডেজ—সারা মুখে যন্ত্রণাকাতর অনিদ্রার ছাপ।

ভদ্রলোক বললেন, আসুন—আসুন ডাক্তারবাবু। কাল রাতে আপনি আমায় বাঁচিয়েছেন। কী বলে যে ধন্যবাদ দেব—জানি না।

ডাক্তারের সঙ্গে এই প্রথম সম্ভাষণ লোকটির। ডাক্তার ভালো করে তাকিয়ে দেখল তার রোগীর দিকে। ষাটের মতো বয়েস, মাথার বারো আনা চুল ধূসর, চুলে সৌখিন সিঁথি, মুখে অ্যালকোহলিক চিহ্ন। নিজের অত বড় মেয়ে রয়েছে সঙ্গে—তা সত্ত্বেও ড্রিঙ্ক

করে—লোকটার রুচি ভালো নয়।

একটা বেতের চেয়ারে বসল ডাক্তার।

—শুনলুম চলে যাচ্ছেন এখুনি। কিন্তু এই রকম পা নিয়ে—

—ব্যথা আছে বটে, কিন্তু ফীলিং অল রাইট। যা হয়ে গেল, তারপর এখানে থাকতে আর মন চাইছে না। ঘরের ছেলে ঘরেই ফিরে যাই। ওখানে এক বড় ডাক্তার আছেন আমার বন্ধু—মেজর লাহিড়ী, তিনিই দেখবেন এখন।—ভদ্রলোক কৃতজ্ঞ চোখে ডাক্তারের দিকে তাকালেন ঃ কিন্তু তার বোধ হয় আর দরকার হবে না। আপনি যা করলেন—

মঞ্জু বেরিয়ে এল ঘর থেকে। গায়ে শালের কাজকরা লাল টকটকে ক্লোক—পরনে লাল শাড়ী। হাতে একটি লাল ব্যাগ দুলছে। দিনের আলোয় ডাক্তার দেখল মেয়েটি শুধু সুন্দরী নয়—একটা আগ্নেয় হিংস্রতা জ্বলছে তার শরীরে। ডাক্তার এই মুহূর্তে তার দিকে যেন চাইতে পারল না। সভয়ে নামিয়ে নিলে চোখ।

—নমস্কার, নমস্কার। ডাক্তারবাবু আপনার ঋণ আমাদের চিরকাল মনে থাকবে।

জিনিসপত্র তোলা হয়ে গিয়েছিল। ড্রাইভার আর বলবাহাদুরের কাঁধে ভর দিয়ে এক পায়ে ভদ্রলোক গাড়িতে গিয়ে উঠলেন। মঞ্জু উঠে বসল তাঁর পাশে।

পকেট থেকে এক মুঠো নোট বের করে ভদ্রলোক ডাক্তারের হাতে গুঁজে দিলেন।

—এই সামান্য ক'টা টাকা যদি দয়া করে রাখেন—

—করেন কি—করেন কি! আমি কেবল আমার ডিউটি—

—না, ডাক্তারবাবু, না। ভিজিটও তো আপনাকে কাল দেওয়া হয়নি। এ আপনাকে নিতেই হবে।—মঞ্জুর কালো চোখের দৃষ্টি এসে অমূল্য দত্তগুপ্তের মুখের ওপর বিঁধল। সে দৃষ্টিতে আগুনের জ্বালা—চোখ যেন বুজে আসতে চাইল।

মোটর চলতে আরম্ভ করল। আর একবার কানে এল মঞ্জুর গলা ঃ আপনার দয়া আমরা কখনো ভুলব না ডাক্তারবাবু। কখনো না।

পাহাড়ের বাঁক ঘুরে গাড়ি মিলিয়ে গেল কালিম্পংয়ের পথের দিকে।

মুঠোর ভেতর নোটগুলো আঁকড়ে ধরে দাঁড়িয়ে রইল অমূল্য দত্তগুপ্ত। যে স্বপ্নটা কাল রাতের শীত আর কুয়াশার মধ্যে শুরু হয়েছিল, আজ দিনের ধারালো শুভ্র রোদের ভেতরে তা নিঃশেষ হয়ে মিলিয়ে গেল। ওরা এমনিভাবেই মিলায়। ডাক্তারের নিঃশ্বাস পড়ল। আর কেবল একটা জিনিস সামনে খচ খচ করে বাজতে লাগল বুকে। প্রেস্‌ক্রিপশন লিখেছিল ফর পি এস রায়চৌধুরী। কিন্তু ওই পর্যন্তই। কৃতজ্ঞতা জানিয়ে গেলেন, কিন্তু না দিলেন ঠিকানা—না পরিচয়। মঞ্জুও তো বলতে পারত? বলতে পারত, সময় করে কখনো যদি আমাদের ওদিকে আসেন—

ডাক্তার টের পেলো, এতক্ষণে তার ভয়ঙ্কর খিদে পেয়েছে। ক্লান্ত, আড়ষ্ট পায়ে ধীরে ধীরে ফিরে চলল হাসপাতালের দিকে। স্বপ্নেরা তো কখনো স্থির হয়ে থাকে না, শরতের মেঘের মতো দেখা দেয় আর মিলিয়ে যায়। হায়, এমনিই নিয়ম!

প্রায় আড়াই বছর পরে আর একবার চমকালো ডাক্তার অমূল্য দত্তগুপ্ত। শিলিগুড়ির রেল স্টেশনে।

দোতলার ওয়েটিং রুমের বারান্দায় দাঁড়িয়ে সিগারেট টানছিল অন্যমনস্কভাবে। তার ট্রেন আসতে ঘণ্টা দেড়েক দেরি আছে। অলস দৃষ্টিতে তাকিয়ে তাকিয়ে দেখছিল একটা

ইঞ্জিন শাণ্ট করছে, শালপাতার ঠোঙা নিয়ে ঝগড়া করছে তিন-চারটে কুকুর, ঝিম্‌ঝিমে অলস রোদে গামছা পেতে প্ল্যাটফর্মে শুয়ে পড়েছে কুলিরা। ব্যতিব্যস্ত স্টেশনটা আপাতত ছুটি আর বিশ্রামের মধ্যে এলানো।

—ভালো আছেন ডাক্তারবাবু?

অমূল্য দত্তগুপ্ত ফিরে তাকালো। প্রথমে চিনতে পারল না। মুগ্ধ বিহ্বলতায় দত্তগুপ্ত স্মৃতির ভেতরে অসহায়ভাবে হাতড়ে বেড়াতে লাগল।

—মাপ করবেন, আপনাকে তো ঠিক—

—মেয়েটি হেসে উঠল। লিপ্‌স্টিক রাঙানো ঠোঁটের ভেতর থেকে বেরিয়ে এল সাদা দাঁতের ঝিলিক!

—চিনতে পারলেন না? সেই বন্দুকের গুলি? কাচের গ্লাস ভেঙে আপনাকে ঠকাতে চেয়েছিলুম?

মুহূর্তে সমস্ত চেতনায় ঝাঁকুনি লাগল। একটা শীতার্ত অবাস্তব রাত ফিরে এল চোখের সামনে। যেন এতক্ষণের কুয়াশা সরে গিয়ে স্পষ্ট রেখায় প্রত্যক্ষ হয়ে উঠল পাইন গাছের কতগুলো ভূতুড়ে চেহারা, হানাবাড়ির মতো ক'টা ছাড়া-ছাড়া বাংলো।

—মঞ্জু দেবী? নমস্কার।—অমূল্য দত্তগুপ্ত সপ্রতিভ হতে চেষ্টা করল ঃ খুব অদ্ভুতভাবে দেখা হল আবার। আপনার বাবার পা ভালো হয়ে গেছে আশা করি?

মঞ্জু আবার হাসল। কেমন অবোধ্য মনে হল এবারের হাসিটা।

—সেই রায়চৌধুরী? হ্যাঁ, ভালোই আছেন। আপনার হাতযশ আছে ডাক্তারবাবু।

শেষ কথাটা কানে গেল না ডাক্তারের। তার আগেই চমকে উঠেছিল।

—তার মানে? উনি আপনার বাবা নন?

—না। আমি ওঁর—কিন্তু কথাটা সোজা বাংলায় নাই বা শুনলেন। আমাকে নিয়ে ওখানে গিয়েছিলেন ফূর্তি করতে। বাড়িঘরে এসব সুবিধে হয় না, বুঝতেই পারেন। রাত্রে মদের মাথায় কেমন সন্দেহ হল, আমি ওঁকে তেমন ভালোবাসি না। নেশার ঝোঁকে বন্দুক নিয়ে গোবিন্দলালের পার্ট করতে যাচ্ছিলেন, আমি বাধা দিলুম। ফল যা হল তা আপনি জানেনই। তারপর আমাকে ওঁর মেয়ে সাজতে হল। আসল কথা জানলে আপনি তো থানা-পুলিস না করিয়ে ছাড়তেন না!

রেলিঙে হেলান দিয়ে পাথর হয়ে রইল অমূল্য দত্তগুপ্ত। ভাবতে লাগল, মেয়েটাকে এখান থেকে সোজা নীচে ফেলে দেওয়া যায় কি না। কিংবা কোনো দানবিক শক্তিতে ছুঁড়ে দেওয়া চলে কিনা একেবারে শাণ্টিং-করা ইঞ্জিনটার সামনে!

—খুব রাগ করলেন নিশ্চয়। কিন্তু আমার যে কতবড় ক্ষতি করেছেন তা তো জানেন না!

রুক্ষ গলায় ডাক্তার বললে, আপনার আবার কী ক্ষতি? ষোলো আনাই তো লাভ। খুব বোকা বানিয়েছিলেন আমাকে!

—বড় ভালো আশ্রয় পেয়েছিলুম ডাক্তারবাবু। কিন্তু আপনার কাছে সেই যে মিথ্যে মেয়ে সেজেছিলুম—রায়চৌধুরী তো সে কথা আর ভুলতে পারলেন না! পথে আসতে আসতে বললেন, মঞ্জু, সত্যিই আমার ভুল ভাঙল এতদিনে। এই বন্দুকের গুলি আমায় জানিয়ে দিলে এবার আমার প্রায়শ্চিত্তের সময় হয়েছে। এখন থেকে সত্যিই তুমি আমার

মেয়ে—তোমায় কোনো ভালো ছেলের সঙ্গে বিয়ে দেব আমি—যৌতুক দেব দশ হাজার টাকা। আমি নিজেকে বদলাব, তোমার জীবনকেও বদলে দেব।

ব্যঙ্গের হাসি ফুটল ডাক্তারের মুখে।

—তা হলে কোনো ভালো ছেলেকেই বিয়ে করেছেন? টাকাও পেয়েছেন দশ হাজার?

মঞ্জুর কালো চোখ ঝক ঝক করে উঠল।

—কী ভেবেছেন আমায়? একটা আত্মসম্মান নেই আমার? ছি-ছি! দু দিন পরেই পালালুম বুড়োর খপ্পর থেকে। এখন যে আছে—

কথাটা শেষ হওয়ার আগেই ওয়েটিং-রুম থেকে নিদ্রারক্ত চোখে বেরুলেন এক বিপুলকায় মাঝবয়েসী ভদ্রলোক। একটু আগেই বুকের ওপর একটা সিনেমা পত্রিকা নিয়ে লোকটিকে ডাক্তার হাঁ করে ঘুমুতে দেখেছিল ওয়েটিংরুমের একখানা ডেক-চেয়ারে।

ভদ্রলোক ট্রাউজারের পকেটে হাত পুরে জড়ানো মোটা গলায় ডাকলেন, আরে, গয়ী কিধার? চা পিয়েগী নেই?

—আতী হুঁ—

পরক্ষণেই একটা কথাও আর না বলে, একটা বিদায়-সম্ভাষণও না জানিয়ে, মঞ্জু লোকটির দিকে এগিয়ে গেল। অকথ্য অপমানের মতো একটা হাসির আওয়াজ চল্‌কে এল ডাক্তারের দিকে।

রেলিঙে হেলান দিয়ে, যেমন ছিল তেমনিভাবেই দাঁড়িয়ে রইল অমূল্য দত্তগুপ্ত। সেই আশ্চর্য রাত্রিটার মতো আবার মংপু পার হয়ে, রংলি ছাড়িয়ে, হিমালয়ের ওপার থেকে রাশি রাশি কুয়াশা এসে তাকে আচ্ছন্ন করে দিচ্ছে। রায়চৌধুরী নিজের মেয়ে বলে ভাবতে শুরু করেছে, তাতে মঞ্জুর আত্মসম্মানে কোথায় যে ঘা লেগেছে সেইটেই সে কোনোমতে বুঝতে পারল না।

## হলদে চিঠি

বাড়ি থেকে বেরিয়ে যেতে যেতে নিছক অভ্যাসেই লেটার-বক্সটা খুলল অনিন্দ্য। একটি লম্বা ধরনের হলদে লেফাফা—ওপরে অন ইণ্ডিয়া গভর্নমেণ্ট সার্ভিস। এবং চিঠিখানা তারই নামে।

না খুলেও অনিন্দ্য জানে কী লেখা আছে চিঠিতে। সেই ইণ্টারভিউয়ের প্রহসন। বাঁধা প্রশ্নোত্তর। কখনো বা একপাতা ডিক্টেশন লেখা। 'অল্ রাইট—ইয়ু মে গো।'

সেই যাওয়াই অগস্ত্যযাত্রা—অর্থাৎ সে-পথে ফেরবার দরকার পড়ে না। আজ চার বছরের মধ্যেও পড়েনি।

চিঠিটা না খুললেও চলে, পাশের ডাস্টবিনটি উপচে পড়ছে, এই মূল্যবান বস্তুটিকে নিশ্চিন্তেই সেখানে জমা করে দেওয়া যেতে পারে। তবু অভ্যাসেই খুলতে হল একবার এবং—

তারপরেই মেঘহীন আকাশ থেকে এক আকস্মিক বজ্রাঘাত!

চিঠির বঙ্গানুবাদ করলে যা দাঁড়ায়, তা সংক্ষেপে এই রকম :

'অমুক তারিখে তোমার সঙ্গে আমাদের সাক্ষাৎকারের সম্পর্কসূত্রে আমরা সানন্দে

তোমাকে জানাচ্ছি যে, আগামী পয়লা মার্চ থেকে অন্যতম কেরানীরূপে তোমাকে এই অফিসে নিয়োগ করা হল। বেতন—'

অনিন্দ্যর মাথাটা ঘুরে উঠল একবার—গলিটা যেন নেচে উঠে তাকে প্রদক্ষিণ করে নিল। চিঠিটা তার নামে? হাঁ—তারই নামে, একবার খামের ওপরে আর একবার চিঠির মাথায় টাইপ করা হয়েছে—এমন কি 'অনিন্দ্য' বানানের 'ওয়াই'টা পর্যন্ত বাদ পড়েনি। এপ্রিল ফুল? না—এত তাড়াতাড়ি সেটা আসতে পারে না, কারণ আজকে বাইশে ফেব্রুয়ারী।

তা হলে সত্যি সত্যিই সেই মিরাক্‌লটা ঘটেছে। চাকা·ি পেয়েছে অনিন্দ্য। আজ চার বছর পরে তপস্যায় সিদ্ধিলাভ ঘটেছে তার।

এখুনি বাড়িতে ফিবে যাব? চিঠিটা গিয়ে ছুঁড়ে ফেলে দেব বৌদির সামনে? বলব, 'আর তোমায় বাঁকা বাঁকা কথা শোনাতে হবে না, এবার থেকে নিজের পেটের ভাবনা নিজেই ভাবব আমি?'

কিন্তু এত তাড়াতাড়ি নয়। আগে ধাতস্থ হওয়া যাক একটুখানি।

গলি থেকে বেরিয়ে বড় রাস্তার ওপরেই ফায়ার-ব্রিগেডের যে লাল রঙের বাক্সটা রয়েছে, সেইখানেই হেলান দিয়ে দাঁড়িয়ে পড়ল অনিন্দ্য। চিঠিটা একবার পড়ল, দুবার পড়ল, তিনবার পড়ল। চিঠির তলায় কালি দিয়ে যে দুর্বোধ্য স্বাক্ষরটা রয়েছে, সেটা বুঝতে চেষ্টা করল ঃ এ কে রায়—না এস কে রাহা—কিংবা এস কে বোস? ডাক্তার আর বড় অফিসারদের সই কখনো পড়া যায় না—ওটা ওঁদের বিশিষ্টতার চিহ্ন।

সামনে দিয়ে ইলেকট্রিক ট্রামের একটা প্রথম সংস্করণ ঘোড়ার মতো লাফাতে লাফাতে বেরিয়ে গেল। ওই ট্রামটার দিকে তাকিয়ে সেই লোকাল ট্রেনটার কথা মনে পড়ল তার—যেটায় করে এই চাকরিটার জন্যে সে খড়্গপুরে ইণ্টারভিউ দিতে গিয়েছিল।

সেই বেঞ্চিপাতা লম্বা বারান্দায় তিনটি চাকরির জন্যে ষাটটি লোকের ভিড়। অনেক ইণ্টারভিউ দিয়ে দিয়ে দার্শনিক হয়ে-যাওয়া অনিন্দ্য ভিড় থেকে সরে দাঁড়িয়ে দোতলার রেলিংয়ের কাছে আশ্রয় নিয়েছিল। আদালতের পেয়াদার মতো গলার স্বর সপ্তমে চড়িয়ে একের পর এক নাম ডাকছে বেয়ারা, আধ মাইল দূর পর্যন্ত শোনা যাচ্ছে—নিতান্তই কাঠকালা না হলে অনিন্দ্যর পালাও ফসকাবার জো নেই। তা ছাড়া বেঞ্চিগুলোতে বসে কিংবা দেওয়ালে হেলান দিয়ে যারা চুন আর পায়রার গন্ধ শুঁকছিল, তাদেরও চেঁচিয়ে কথা বলবার মতো কারো উৎসাহ ছিল না। সবাই প্রতীক্ষা করছিল, সকলের মুখেই একটা শ্রান্ত গাম্ভীর্য থমথম করছিল, কেউ কেউ বার বার কপালের ঘাম মুছে ফেলছিল। অভিজ্ঞ অনিন্দ্য দেখেই বুঝতে পারছিল কার প্রথম ইণ্টারভিউ—কে তার মতো অনেক ঘাটের জল খেয়ে এসেছে।

সেদিক থেকে মুখ ফিরিয়ে অনিন্দ্য তাকিয়েছিল বাইরে। ট্রেনের আসা-যাওয়ার আওয়াজে থেকে থেকে গম গম করছে স্টেশন, সাইডিঙের ধোঁয়ায় কালো হয়ে আছে আকাশ, নানা সুরে এঞ্জিনের তীক্ষ্ণ আর্তনাদ আসছে। একটু দূরে লন আর বাগান নিয়ে অফিসারদের কোয়ার্টার্স—তাদেরই সামনে দুটি অ্যাংলো-ইণ্ডিয়ান ছোট ছোট ছেলেমেয়ে কালো পেরাম্বুলেটারে যেন একটা সাদা মোমের পুতুল ঠেলে নিয়ে চলেছে। এক জোড়া ফলন্ত রাধাচূড়ো গাছের গায়ে হলুদের রঙ—এক জায়গায় ঘাসের উপর শুয়ে শুয়ে

গোটা তিনেক গোরুর নিশ্চিন্ত জাবর-কাটা, আরো দূরে কালো ফিতের মতো পথের ওপর দাঁড়িয়ে থাকা ঝকঝকে নীল রঙের একখানা মোটরগাড়ি।

অনেক ইন্টারভিউ দিয়েছে অনিন্দ্য, কলকাতার এয়ার-কনডিশন্ড অফিসে, কোথাও অন্ধকার ঘুপচি ঘরে, কোথাও বা দুপুরের রোদে গন্‌গন করে জ্বলতে থাকা টিনের ছাউনির তলায়। কিন্তু চাকরি না পাওয়ার সঙ্গে সঙ্গে—অথবা ইন্টারভিউ দিয়ে বেরিয়ে আসামাত্রই—সেই সব ঘর, তাদের পরিবেশ—কোনো গভীর পুরোনো ইঁদারার কালো জলের ভেতর একটা শুকনো পাতা ঝরে পড়বার মতো মিলিয়ে গেছে। চোখের দৃষ্টিকে ধারালো আর উগ্র করে তাদের কখনো খুঁজতে যায়নি অনিন্দ্য। কিন্তু ইঁদারার সেই কষকালির মতো জলের থেকে আজ খড়্গপুরের সেই দিনটা হঠাৎ তার সবটুকু নিয়ে উড়ে এল, শুকনো পাতা নয়—প্রজাপতি হয়ে ডানা মেলল তার চোখের সামনে।

কিছুক্ষণ মগ্ন হয়ে অনিন্দ্য ফায়ারব্রিগেডের লাল বাক্সটার গায়ে তেমনি ঠেসান দিয়ে দাঁড়িয়ে রইল। সেই ষাটজন মানুষের তখনকার বর্ণহীন ভিড়ের মধ্য থেকে আরো দুটো মুখকে খুঁজে বের করবার চেষ্টা করতে লাগল সে। তিনটে পোস্টে আর দুজন কে কে এল? সেই যে অল্প টাকপড়া ভদ্রলোক একমনে ডুবে বসেছিলেন খবরের কাগজের পাতায়? সেই সোনার চশমা আর পাতলা আদ্দির পাঞ্জাবি পরা ছেলেটি—যাকে দেখে অনিন্দ্য ভেবেছিল—চাকরির ইন্টারভিউ না দিয়ে এ কেন ফিল্মস্টার হতে চেষ্টা করে না? কিংবা লম্বা-চওড়া স্পোর্টসম্যান চেহারার ছোকরা—যে ট্রাউজারের দু-পকেটে হাত পুরে আর ভারী জুতোর মচমচানি তুলে পায়চারি করে বেড়াচ্ছিল করিডোরের এ প্রান্ত থেকে ও প্রান্ত?

ভেবে লাভ নেই—সাতদিন পরেই চক্ষু আর কানের বিবাদ মিটে যাবে।

ফুটপাথে একটা ফিরিওলা কতগুলো কাগজের সাপ নিয়ে চলেছিল, তাদেরই একটা খড়মড়িয়ে পায়ের কাছে এগিয়ে আসতে অনিন্দ্যর চমক ভাঙল। এভাবে রাস্তায় দাঁড়িয়ে থাকবার কোনো মানে হয় না, যেখানে রওনা হয়েছিল সেদিকেই যাওয়া যাক।

পকেটে হাত দিয়ে দেখল, বিড়ি ফুরিয়ে গেছে। এগিয়ে গেল সামনের দোকানটার দিকে।

'ছয় নয়া পয়সার বিড়ি'—বলতে গিয়েও সামলে নিলে সে। আজকে একটা বিশেষ দিন—বি.এ. পাস করবার খবরটা যেদিন প্রথম পেয়েছিল—সে এর কাছে কিছুই নয়। আর বি.এ. পাস করবার আনন্দ তো কয়েক ঘণ্টার মধ্যে ফিকে হয়ে গিয়েছিল। মনে হয়েছিল এতদিন ছাত্র থেকে তার কোনো ভাবনা ছিল না, কোথাও কোনো দায় ছিল না; এইবারে তাকে নিজের ওপর দাঁড়াতে হবে, চাকরি করতে হবে—দাদার ঘাড়ে বসে থাকা আর চলবে না।

রাত্রে খেতে বসে দাদাই তুলেছিল কথাটা।

'কী করবি এবার?'

'যদি এম.এ.-টা পড়া যায়—'

ভুরু কুঁচকে দাদা বলেছিলেন, 'পাস কোর্সে বেরিয়ে সীট পাবি পোস্ট গ্র্যাজুয়েটে?'

'পোলিটিক্যাল সায়েন্সে কিংবা এনশেন্ট হিস্ট্রিতে'—

'হয়েছে, আর দরকার নেই। একটা চাকরি-বাকরির চেষ্টা দ্যাখো তার চাইতে।'

তারপরে চার বছর কেটেছে। একবার একটা টেম্পোরারি কাজ জুটেছিল, ছ'মাসের, কিছুদিন স্কুল-মাস্টারিও মিলেছিল। বাকী সময়টা খুচরো-খাচরা টিউশন, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে রিনিউ করানো আর দরখাস্তের পর দরখাস্ত। এতদিনে প্রতীক্ষার অবসান, অবশ্য শেষ পর্যন্ত যদি পাকা হয় চাকরিটা।

পানওয়ালা অনিন্দ্যের ঘুম ভাঙিয়ে দিলে।

'কী চাইলেন বাবু?'

পকেটে হাত দিয়ে দেখল তিন টাকার মতো আছে। আজকে এক প্যাকেট দামী সিগারেট খাওয়ার বিলাসিতা চিন্তা করা যেতে পারে।

'গোল্ড ফ্লেক দাও এক বাক্স।'

নোটটা হাত বাড়িয়ে নিয়ে পানওলা বললে, 'আউর পাঁচ পয়সা।'

'কেন, এক টাকা করেই তো দাম।'

'ও তো ঠিক হ্যায়। লেকিন মিলতা নেই, দাম বঢ় দিয়া—' পানওলা হাসল।

ব্ল্যাক মার্কেট। মনটা বিষিয়ে উঠল সঙ্গে সঙ্গে—যে ঘোরটা লেগেছিল, সেটা তরল হয়ে এল।

গোল্ড ফ্লেকের প্যাকেটটা ঠকাৎ করে ফেলে দিয়ে বললে, 'নাম্বার টেন।'

'কেয়া?'—পানওলা যেন বিশ্বাস করতে পারল না। একেবারে এতখানি পশ্চাদ্‌পসরণ তার কানে অদ্ভুত ঠেকল।

'নাম্বার টেন।'

পানের দোকানের সামনে দাঁড়িয়েই একটা সিগারেট শেষ করল, ট্রাম বাসের আনাগোনা দেখল কিছুক্ষণ, বাস-স্টপের সামনে দুটি কলেজের ছাত্রী হাসিতে উছলে পড়ছিল—বেশ লাগল অনিন্দ্যর। দেখল রাস্তার ওপারে গাছটা বকুল, অনেক ফুল ধরেছে তাতে—ঝরেও যাচ্ছে বৃষ্টির গুঁড়োর মতো। এতদিন ধরে এই পথ দিয়ে কতবার এসেছে গেছে, অথচ বকুল গাছটাকে সে লক্ষ্যই করেনি!

তারপর সিগারেটটা শেষ হল, আঙুলে গরমের ছোঁয়া লাগল, তখন অনিন্দ্য সামনের ট্রামটাতে উঠে পড়ল।

সাড়ে ন'টাও বাজেনি. এর মধ্যেই অফিসের ভিড় শুরু হয়ে গেছে। অনিন্দ্য বসতে পেল না, একটা হাতল ধরে দাঁড়িয়ে রইল পেছনের দিকটায়। আর ক'দিন পরে তাকেও হয়তো সাড়ে ন'টায় অফিসে যেতে হবে। কিন্তু কলকাতার বাসে ট্রামে নয়—সে চাকরি করবে—খড়্গপুরে, তাকে প্রাণ হাতে করে ঝুলতে হবে না এদের মতো। কলকাতায় চাকরি না পেয়ে একদিক থেকে ভালোই হয়েছে অনিন্দ্যর, পরমায়ু কিছুদিন বেড়েই যাবে। উঃ—এমনি ভিড়ে, এমনি অমানুষিক অ্যাক্রোব্যাটিক করে দশটা-পাঁচটা জার্নি করা যায় প্রত্যেক দিন?

পরের স্টপে ফোলিও ব্যাগ হাতে ঘর্মাক্ত এক ভদ্রলোক উঠে এলেন। বয়েস চল্লিশ পেরুনো, শরীর একটু মোটার দিকেই। করুণ চোখে একবার সীটগুলোর দিকে তাকালেন, শেষে অনিন্দ্যর পাশেই রড ধরে দাঁড়িয়ে গেলেন। বড় বড় ক্লান্ত নিঃশ্বাস পড়ছে—অনেকটা দৌড়ে এসেই ট্রাম ধরেছেন মনে হল।

অনিন্দ্যর চিন্তাটাই যেন বেরিয়ে এল তাঁর মুখ থেকে।

'সাত সকালে বেরিয়েও ট্রামে বসতে পাইনে মশাই—ওঃ। কী যে হয়েছে কলকাতায়!'

এতদিন এ-সব আলোচনায় অনিন্দ্যর কোনো অংশ ছিল না। এই মানুষগুলোর দোলায়মান অবস্থা দেখে দূর থেকে হিংসে হয়েছে, কখনো কখনো কোনো-কোনোদিন ডালহাউসি স্কোয়ার-ফেরত ট্রামে বাসে বিকেলে এদের দোলায়মান অবস্থা দেখে অনুকম্পায় মন ভরে গেছে তার। আজকে এই ভদ্রলোককে—ট্রামের এই অফিস-যাত্রী প্রতিটি মানুষকে, আপনার জন বলে বোধ হল যেন। তৎক্ষণাৎ অন্তরঙ্গ হয়ে উঠল সে।

'আমরা যারা কলকাতার বাইরে চাকরি করি—' অনিন্দ্য হাসল ঃ 'বেশ আছি আমরা। আপনাদের মতো বাদুড় ঝুলতে হয় না।'

ভদ্রলোক মোটা শেলের চশমার ভেতর দিয়ে, ঘোলাটে চোখে অনিন্দ্যের দিকে চাইলেন।

'কোথায় কাজ করেন আপনি?'

'খড়্গপুর। সাউথ ইস্টার্ন রেলে।'—প্রত্যেকটা কথা স্পষ্ট করে উচ্চারণ করল অনিন্দ্য, আলাদা করে জোর দিলে প্রত্যেকটার ওপর। আজ আর সে অকেজো মানুষগুলোর একজন নয়—একটা সরকারী অফিসের দরকারের খাতায় তার নামটা জায়গা করে নিয়েছে এখন।

'অ।'—ভদ্রলোককে বিমর্ষ দেখালো ঃ 'কিছুদিন আগে আমিও বাইরে পোস্টেড ছিলুম মশাই—ঘাটালে। দিব্যি জায়গা, এখনো খাবার-দাবার মেলে—মিষ্টি তো চমৎকার। নদীর ধারে বাড়িটিও পেয়েছিলুম ভালো। কিন্তু কী যে দুর্বুদ্ধি হল, তদ্বির করে চলে এলুম কলকাতায়। কিন্তু আর থাকা যায় না এখানে—নরককুণ্ড হয়ে গেছে একেবারে।'

কথাটা শেষ হবার আগেই সামনের সীট থেকে একজন যাত্রী উঠে পড়লেন, মোটা ভদ্রলোক বিদ্যুৎগতিতে দখল করলেন তার জায়গাটা। অনিন্দ্য একভাবেই দাঁড়িয়ে রইল। দেখতে লাগল—লোক উঠছে নামছে, একজন নামলে ছ'জন উঠে পড়ছে সঙ্গে সঙ্গে। অফিস টাইম।

এক বুড়ো ভদ্রলোক ঝিমুচ্ছেন বসে বসে। মাথার ছাঁটা চুলগুলো ধবধব করছে বকের পাখার মতো, এক হাতে একটা পুরোনো ফাইল ধরা রয়েছে—হাতটা শির-বের-করা, চামড়া কোঁচকানো। বয়েস কত হতে পারে? পঁয়ষট্টির কম নয়। এত বয়েস পর্যন্ত নিশ্চয় সরকারী চাকরিতে রাখে না—কোনো মার্চেন্ট অফিসেই কি রাখে? এই বুড়ো মানুষ তা হলে কোথায় চলেছেন, কী চাকরি করতে?

একটা চিন্তা চমকে উঠল মনে।

কার মুখে যেন শুনেছে গল্পটা। রিটায়ার করে এক ভদ্রলোক নাকি ভয়ানক দমে গিয়েছিলেন। তাঁর মনে হয়েছিল, পা-ভাঙা রেসের ঘোড়ার মতো দুনিয়ার কাছে একেবারেই অকেজো হয়ে গেছেন তিনি—কেউ আর তাঁকে চায় না, বাড়িতে ছেলেমেয়ে, স্ত্রী, এমন কি ঝি-চাকরের কাছে পর্যন্ত কোনো আর সম্মান নেই তাঁর। দিনের পর দিন মেলাঙ্কলিয়ায় ডুবে যেতে লাগলেন—খান না, ঘুমোন না—কারো সঙ্গে কথা বলেন না। শুধু বাড়ির ঘড়িতে টং টং করে দশটা বাজলেই ছটফটিয়ে ওঠেন—যেন মৃত্যু-যন্ত্রণার মতো একটা অসহ্য কষ্ট শুরু হয়ে যায় তাঁর।

ডাক্তার এলেন। সব দেখে শুনে এক অদ্ভুত প্রেস্‌ক্রিপশন দিলেন তাঁকে।

রোজ ন'টা বাজলেই দৌড়ে গিয়ে স্নান করবেন, খাবেন, অফিসের জামাকাপড় পরবেন, ট্রামে ঝুলতে ঝুলতে চলে যাবেন ডালহাউসি স্কোয়ার। সেখান থেকে যেখানে খুশি যেতে পারেন—কয়েক ঘণ্টা ঘুমিয়ে নিতে পারেন ইডেন গার্ডেনে। তারপর চারটেতে আবার ট্রাম ধরবেন—তেমনি করে ত্রিশূন্যে দুলতে দুলতে বাড়ি ফিরে আসবেন।

প্রেসক্রিপশনে নাকি কাজ হয়েছে, বেশ আছেন এখন। দৌড়-ঝাঁপ নিয়মিত করে আর দুপুরে ঘণ্টা পাঁচেক পার্কের ছায়ায় নিরুপদ্রবে ঘুমিয়ে শরীর আগের চেয়ে ভালো হয়েছে—মেজাজও নাকি চমৎকার। অভ্যেস একেই বলে।

ঝিমন্ত ভদ্রলোকের দিকে তাকিয়ে অনিন্দ্যের মনে হল ইনিই তিনি নন তো? অথবা তাঁরই দলের আর কেউ? ফলো করে দেখলে মন্দ হয় না। অফিসেই যান, না ইডেন গার্ডেনের ঝিলের পাশে শুয়ে পড়েন কোথাও?

সে নিজেও তো একদিন রিটায়ার করবে। সেদিন কেমন দাঁড়াবে তারও অবস্থা?

অনিন্দ্যর হাসি পেলো। চাকরিতে জয়েন করবার আগেই রিটায়ারমেন্টের কথা ভাবছে। সে এখনো অনেক দূর।

চব্বিশ বছর বয়েস তার এখন। কম করে আরো একত্রিশ বছর। অত পরের কথা এখন না ভাবলেও ক্ষতি নেই—অনেকখানি পথ এখনো সামনে পড়ে আছে।

কিন্তু ভদ্রলোককে আর ফলো করা হল না, একত্রিশ বছর পরেকার কথাও ধামাচাপা রইল আপাতত। অনিন্দ্য দেখল সামনে জগুবাবুর বাজার। এখানেই নামতে হবে তাকে।

অমরেশের বসবার ঘরে আড্ডা জমে উঠেছে। দলের আর দুজনও এসে গেছে আগেই।

অমরেশ তার নতুন উপন্যাস পড়ে শোনাচ্ছে। তক্তপোশের ময়লা তাকিয়াটায় কনুই রেখে আধশোয়া ভঙ্গিতে বিড়িতে টান দিচ্ছে মনোরঞ্জন আর অরুণাভ ঠিক সেই একই ভঙ্গিতে হাঁ করে আছে কাকের মতো। অমনি বিশ্রী বোকাটে ভাবে দাঁত বের করে তাকিয়ে থাকাই ওর স্বভাব।

দরজার কাছে দাঁড়িয়ে পড়ল অনিন্দ্য। একটি মেয়ে—খুব সম্ভব নায়িকা—এই মুহূর্তে পটাশিয়াম সায়নাইড খেতে যাচ্ছে। আবহাওয়াটা বেশ ঘনিয়ে তুলেছিল অমরেশ, হঠাৎ মাঝখানে টিপ্পনী কাটল মনোরঞ্জন।

'তুই পটাশিয়াম সায়নাইড খেয়েছিস কখনো?'

চটে পাণ্ডুলিপি বন্ধ করল অমরেশ।

'খেলে আর উপন্যাস লেখবার সুযোগ পেতুম নাকি? না তোর মতো ইডিয়েটকে গল্প শোনাতে হত?'

'আহা, বন্ধ করছিস কেন? পড়ে যা।'

অনিন্দ্য ঘরে ঢুকে তক্তপোশের এক পাশে বসে পড়ল। হাত বাড়ালো অমরেশের উপন্যাসের দিকে ঃ 'সেই "নানা আলোর রঙ"—না?'

অমরেশ বিদ্যুৎবেগে সেটা কেড়ে নিয়ে জ্বলন্ত দৃষ্টিতে তাকাল তার দিকে।

'তোরা সব সমান। খালি যা তা কমেন্ট্ করতে পারিস। ঠিক আমার সেই হাঙর-মার্কা পাবলিশারের মতো।'

'তোর নতুন উপন্যাসটা কেমন চলছে রে?' অরুণাভ কৌতূহল প্রকাশ করল।

'এক বছরে একশো কপি'—গলা দিয়ে বিষ ঝরল অমরেশের।

অরুণাভ বললে, 'শেম'।

অনিন্দ্য অবাক হল ঃ 'কেন রে! আজকাল তো বাজারে এক মাসে এডিশন হয় শুনতে পাই।'

'কাদের হয়?'—তক্তপোশে একটা চড় বসালো অমরেশ। সেই আকস্মিক বিপর্যয়ে শতরঞ্জির তলা থেকে ছোটখাটো চটপটির মতো একটি পৃথুল ছারপোকা কোথা থেকে লাফিয়ে উঠল আর অমরেশ তাকে সংহার করবার আগেই কাঠের জোড়ের মধ্যে চটপট অদৃশ্য হল সে।

ছারপোকাটার সন্ধান না পেয়ে আরো হিংস্র হয়ে উঠল অমরেশ ঃ 'কাদের বই বিক্রি হয়? যারা মেয়েদের কাঁদাতে পারে, পুরুষের সস্তা সেন্টিমেণ্ট নিয়ে ফাঁপাতে পারে আর গোল আলুর মতো গোলালো একটি গল্প বানাতে পারে। তোদের সব দিকপালের দল'—পরম ঘৃণাভরে বাংলাদেশের একদল শ্রদ্ধেয় লেখকের নাম চিবিয়ে চিবিয়ে উচ্চারণ করল ঃ 'এঁরাই হচ্ছেন তোমাদের মাথার মণি। পড়াশুনো নেই, ইনটেলেকট্ নেই—সামান্য 'ন্যাক' ছিল, সেই ব্যাঙের আধুলি দিয়েই কারবার চালাচ্ছে। একেবারে হালের কথা নয় ছেড়েই দে। মেরিডিথ্-হেন্‌রি জেম্‌স পড়েছে কেউ? প্রুস্তের এক পাতা বুঝতে পারবে? জোসেফ কন্‌র্যাড্ না-ই পড়ুক, কন্‌র্যাড্ অয়কেনের গল্পগুলোর নাম শুনেছে? এইটিনথ্ সেঞ্চুরির রীডার—সিক্সটিন্‌থ্ সেঞ্চুরির লেখক।'

মনোরঞ্জন আর একটা বিড়ি ধরালো। একদা নিজের বিদ্যার উপর তার কিঞ্চিৎ শ্রদ্ধা ছিল। ইতিহাসে থার্ড ক্লাস এম.এ. হবার পর থেকেই সিনিক হয়ে গেছে। এখন একটা কোচিং ক্লাসে পড়ায়, টিউশন জুটলে তা-ও করে। অমরেশের কথায় তার চোখ দুটো মিট মিট করে উঠল।

'তুমিও তাদের মতো করে লিখলেই পারো বন্ধু। এইটিনথ্ সেঞ্চুরির পাঠকের কাছে টুয়েন্‌টি ফার্স্ট সেঞ্চুরির রুচি আশা করো কেন?'

'আমি? দি লাস্ট ম্যান। ওসব লেখবার আগে কলম ছেড়ে দিয়ে বরং কেরানীগিরিতে ঢুকব।'

কথাটা অনিন্দ্যর কানে বাজল। উত্তেজিত হলেই এই সংকল্পটা বরাবর প্রকাশ করে থাকে অমরেশ। তার মতো বুদ্ধিজীবীর কাছে কেরানীগিরির মতো দীনতা আর নেই। এতদিন এই নিয়ে কেউ কোনো প্রতিবাদ করেনি। অমরেশ চাকরি করে না—পৈতৃক বাড়ির আধখানা ভাড়া দিয়ে সেই টাকায় কোনো মতে তার চলে, অবসর সময়ে বাংলা উপন্যাসে বিপ্লব আনবার স্বপ্ন দেখে সে। অরুণাভ বি.এ. ফেল করে শেয়ার মার্কেটে ঘুরে বেড়ায়—তার ঊর্ধ্ব দৃষ্টি বড়বাজারের ভাগ্যবানদের দিকে।

কালও অনিন্দ্য বলছিল, এবার শেয়ার মার্কেটেই অরুণাভর সঙ্গেই জুটে যাবে সে। কিন্তু আজকের সকালে—এই এক ঘণ্টার মধ্যে—বদলে গেছে সমস্তই। অমরেশের কথাটা তার গায়ে লাগল।

অনিন্দ্য বললে, 'নাইন্‌টি পারসেণ্ট শিক্ষিত বাঙালীই কেরানী। বাংলা বইয়ের তারাই রীডার।'

অমরেশ থাবা দিয়ে বললে, 'আলবাৎ! ট্রামে আর লোকাল ট্রেনে তারাই বাংলা বই পড়ে—পড়তে পড়তে ঘুমোয়। আইডিয়াল!'

অনিন্দ্যর কান লাল হয়ে উঠল ঃ 'তোমাদের পনেরো আনা গল্পই লেখা হয় তাদের নিয়ে।'

'আমি লিখি না। সেই একঘেয়ে মিড্‌লক্লাসিজ্‌ম্—ওঃ, হরিড্। ছাঁটাই—ইনক্রিমেণ্ট—অভাবের ফিরিস্তি, ফাঁকে ফাঁকে মিনমিনে প্রেম, কখনো সেক্সের খোঁচা, ভাড়াটে বাড়ির একতলা, কল নিয়ে ঝগড়া আর এক আধ ডোজ সোশ্যালিজম পড়া যায় না।'

বি-এ ফেল অরুণাভ মাথা নাড়ল ঃ 'যা বলেছিস। ওর চাইতে ডিটেক্‌টিভ উপন্যাস পড়া ভালো।'

মনোরঞ্জন বলতে যাচ্ছিল ঃ 'তোমার ইনটেলেকচুয়াল জিমনাস্টিকও—' কিন্তু বলতে গিয়ে থমকে গেল। অনিন্দ্য নেমে পড়েছে তক্তপোশ থেকে, নিজের চটি জোড়াকে খুঁজছে।

'কিরে, এখুনি চললি কোথায়?'

'কাজ আছে।'

অমরেশের রাগ পড়ে এসেছিল, ''নানা আলোর রঙে''র পাণ্ডুলিপি খুলতে যাচ্ছিল আবার। এ-রকম এক-আধটু ঝগড়া-ঝাঁটি সব সময়েই চলে। বললে—'বোস—বোস—এই চ্যাপ্‌টারটা শুনে যা। মনোরঞ্জনের তো কিছুই ভালো লাগে না—আর অরুণাভ এখন থেকেই বলছে—মেয়েটাকে বিষ খাওয়াসনি ভাই, লাস্টে বিয়ে দিয়ে দে। তোর ওপিনিয়ানটাই জেনুয়িন। তা ছাড়া চা আনাচ্ছি—সেই সঙ্গে গরম পকৌড়ি।'

অরুণাভ পুলকে উচ্ছ্বসিত হয়ে উঠল ঃ 'লাভ্‌লি!'

কিন্তু সামনের তেলেভাজার দোকান থেকে বিখ্যাত গরম পকৌড়ী আসবার সম্ভাবনাতেও এতটুকু উৎসাহ পেল না অনিন্দ্য। মনের সুরটা কেটে গেছে। এক মুহূর্তে যেন বুঝতে পেরেছে এতদিনের চেনা বন্ধুর দল থেকে আজ সকালেই সে একেবারে আলাদা হয়ে গেল। এদের সঙ্গে তার আর মিলবে না।

আবার রাস্তায় বেরিয়ে পড়ল অনিন্দ্য। কালীঘাটের দিক থেকে দলে দলে মানুষ আসছে, কপালে রক্ত-চন্দনের ফোঁটা, হাতে প্রসাদ, গঙ্গাজলের ঘটি। আজ কি তিথি আছে কোনো? তখন মনে পড়ল দিনটা মঙ্গলবার। শনি-মঙ্গলবারে এমনিতেই ভিড় হয় কালীঘাটে।

চাকরি পেলে লোকে পূজো দেয় ওখানে। সে-ও যাবে একবার? পকেটে পাঁচসিকের বেশি পয়সা নিশ্চয়ই আছে।

কিন্তু খেয়ালী কল্পনাটা থমকে গেল, ভুরু কুঁচকে এল অনিন্দ্যর। গাড়ি বোঝাই অফিস-যাত্রীর ভিড়। ঊর্ধ্বশ্বাসে উঠছে—উঠতে পারছে না। খানিক দৌড়ে ফিরে আসছে—আবার পরের গাড়ির জন্যে অপেক্ষা করছে। একখানা একটু ফাঁকা ধরনের ট্রাম এল—কয়েকটি ব্যস্ত মানুষ সেদিকে ছুটে গিয়েই নিরাশ মুখে যথাস্থানে ফিরে এল আবার। 'লেডীজ্ স্পেশাল।'

আর একটা সিগারেট ধরিয়ে অনিন্দ্য ভাবতে লাগল। অমরেশই কি ঠিক বলছিল?

এই অফিস করতে করতে—এই কেরানীগিরির ধান্দায়, দিনের পর দিন তারও মনটা বিন্দু বিন্দু করে মরে আসবে? কোনোমতে বেঁচে থাকা—একটা দিন কেটে গেলে আর একটা দিনের কথা ভাবতে থাকা—ইনক্রিমেন্টের চিন্তা, ছোটখাটো দাবিদাওয়া—এর ভেতরেই একটু একটু করে শুকিয়ে আসবে সে? তখন কোথাও কোনো রং থাকবে না—রূপ থাকবে না—অমরেশের আধুনিক চিন্তার একটি বর্ণও তার মাথায় ঢুকবে না—কোনো জমাট গল্পওলা বাংলা উপন্যাস কোলের ওপর মেলে রেখে লোকাল ট্রেনের দোলায় দোলায় সে ঝিমুতে থাকবে?

হরেনবাবুকে মনে পড়ল। পাড়ার লোক।

সাড়ে ন'টায় বেরিয়ে যান, সাড়ে পাঁচটায় কুঁজো হয়ে ফেরেন। চশমাটা তখন নাকের সামনে ঝুলে আসে, হাতের ছাতাটার ওপর যেন ভর দিয়েই বাড়ি ফেরেন ভদ্রলোক। তারপর—

তারপর কারণে অকারণে ছেলেমেয়েগুলোকে ধরে প্রহার। স্ত্রীর সঙ্গে কুৎসিত কলহ।

'আত্মহত্যা—আত্মহত্যা করব আমি। নইলে তুমি আর তোমার এই শুয়োরের পাল একদিন ছিঁড়ে খাবে আমাকে।'

'করো না আত্মহত্যা। কে বারণ করছে তোমাকে?'—স্ত্রীর ঝাঁঝালো জবাব আসে।

'সে তো বটেই। কিন্তু আমি মরলে যে হবিষ্যি করতে হবে, মাছের মুড়ো যে আর চিবুনো চলবে না—সেটা খেয়াল আছে তো?'

'মাছের মুড়ো। এই কুড়ি বছর চোখে দেখিয়েছ নাকি কোনোদিন?' স্ত্রীর গলায় যেন ঝাঁ ঝাঁ করে ক্ষুরের শান পড়ে ঃ 'যে সুখে রেখেছ, এর চেয়ে হবিষ্যিও আমার ঢের ভালো।'

এইসব শুনতে শুনতে কতদিন ধড়াম ধড়াম শব্দে নিজের জানলা বন্ধ করে দিয়েছে অনিন্দ্য—ভেবেছে, মানুষ কী কদর্য হয়ে যায় কখনো কখনো! এখন তার চোখের সামনে এইগুলো যেন প্রেতচ্ছায়ার মতো দুলতে লাগল। সেও কি আজ থেকে ওই হরেনবাবুর ভাগ্যই বেছে নিয়েছে, আজ থেকে কুড়ি বছর পরে তারও কি—

ধেৎ!

বিরক্ত হয়ে সিগারেট ছুঁড়ে ফেলল অনিন্দ্য, আর ফেলেই অনুতপ্ত হল। আধখানাও খাওয়া হয়নি। কিন্তু আর কুড়িয়ে নেওয়া চলেও না, কারণ একেবারে রাস্তার ঝাঁঝরির মুখে খানিকটা পানের পিকের ওপরে গিয়ে পড়েছে ওটা।

আশ্চর্য তার মন! চার বছর চেষ্টার পর চাকরি হয়েছে—আর মাস ছয়েক মাত্র দেরি হলে চব্বিশ পেরিয়ে যেত—সরকারী চাকরিই আর জুটত না তখন। একেবারে শেষ মুহূর্তে শিকে ছিঁড়েছে বলতে গেলে। এত বড় একটা সৌভাগ্যে. কোথায় সে আনন্দে উপচে পড়বে, তার বদলে একরাশ এলোমেলো দুর্ভাবনার ভেতরে ঘুরপাক খাচ্ছে! পাগলামি আর কাকে বলে!

অমরেশের কথা ছেড়ে দাও—ওর উপন্যাসের মতোই ওর কথারও কোনো অর্থ হয় না। হরেনবাবু রোগা আর ডিসপেপ্‌টিক লোক—মাসে দু হাজার টাকা মাইনে পেলেও স্ত্রীর সঙ্গে ঝগড়া করত, না করেই থাকতে পারত না, অকারণে অবান্তর ভাবনার জাল বুনে কেন সে এইভাবে বিমর্ষ হয়ে উঠছে? আশ্চর্য!'

সামনে সিনেমার একটা পোস্টার চোখে পড়বার সঙ্গে সঙ্গে চিত্রতারকার মুখে ভেসে উঠল নমিতা।

অথচ নমিতার কাছেই সবচাইতে আগে যাওয়া উচিত ছিল তার ; চিঠিটা পাওয়ার সঙ্গে সঙ্গে যাকে মনে পড়া স্বাভাবিক ছিল—কী করে এতক্ষণ তাকে ভুলে গিয়েছিল সে। অনিন্দ্য আবার নিজেকে ধিক্কার দিয়ে বললে, 'আশ্চর্য!'

বালিগঞ্জের একখানা ট্রাম বাঁক নিচ্ছিল। আরো দশজন ছুটন্ত কেরানীর ভঙ্গিতেই উর্ধ্বশ্বাসে ট্রামটার দিকে দৌড়োল অনিন্দ্য, উঠে পড়ল এক লাফে। নামল এসে ফার্ন রোডের মোড়ে।

দুই বোন—নমিতা আর শমিতা। শমিতা বি.এ. পড়ছে, নমিতা একটা স্কুলের টিচার। ওই গার্লস স্কুলেই কয়েক মাসের টেম্পোরারি চাকরি করতে গিয়ে নমিতার সঙ্গে পরিচয় হয়েছিল অনিন্দ্যর। প্রথম দিনেই দুজনে মিলে রুটিন ঠিক করে নিয়েছিল নিজেদের।

স্কুল অনিন্দ্যকে চারমাস পরেই ছাড়তে হল—চাকরিটা মেটার্নিটি লিভের। কিন্তু পরিচয়টা টিকেই রইল নমিতার সঙ্গে। দুজনে কাছাকাছি এল, এক সঙ্গে চা খেল অনেকদিন, লেকের ধার দিয়ে পাশাপাশি হাঁটতে হাঁটতে দুজনের মনে হল, সারাটা জীবন যদি এমনিভাবে পাশে পাশে চলতে পারা যেত। কিন্তু বেকার অনিন্দ্য কথাটাকে ভাববার আগেই আতঙ্কের অন্ধকারে তলিয়ে দিলে, আর ক্লান্ত স্কুল-মিস্ট্রেস্ নমিতা শ্রান্তভাবেই কোনো ঘুমভাঙা রাতের নিঃসঙ্গ প্রহরগুলির জন্যে সেটা সরিয়ে রাখল। আপাতত এসব বিলাসিতা তাদের জন্যে নয়।

ইণ্টারমিডিয়েটের আগে কখনো কখনো পড়াতে যেত শমিতাকে। আর, পড়ার ফাঁকে ফাঁকে আভাস দিত শমিতাই।

'আজকাল তো এদিক প্রায় ভুলেই যাচ্ছেন।'

'সময় পাই না।'

'আমার জন্যে বলিনি।'—শমিতা অল্প একটু হেসে বলত, 'আপনি মাঝে মাঝে এলে দিদির মেজাজটা ভালো থাকে। কারণে অকারণে আমাকে বকুনি খেতে হয় না।'

'পাকামো করতে হবে না। পড়ো।'

বাপ-মা পাকিস্তানে, দুই বোন কলকাতায় একখানা ঘর নিয়ে থাকে। দূর-সম্পর্কের আত্মীয়ের বাড়ি—সামান্য ভাড়া দিতে হয়। একটি ঘরেই দুখানা তক্তপোশ, দুটি চেয়ার, শমিতার পড়ার টেবিল। ঘরের ঘোণায় একটুখানি কাঠের পার্টিশন, দুই বোনের রান্নাঘর।

পার্টিশনের ওপার থেকে চা নিয়ে বেরিয়ে আসত নমিতা। অনিন্দ্যর সামনে চায়ের পেয়ালা রেখে, ঘামে ভেজা কপালের ওপর লেপ্‌টে থাকা কয়েকটা ঝুরো চুল সরিয়ে দিয়ে হয়তো জিজ্ঞেস করত ঃ 'কী বলছিল শমি?'

শমিতা জবাব দিত ঃ 'কিছু না দিদি, কিছু না। লজিকের কয়েকটা ফ্যালাসি বুঝে নিচ্ছিলুম।'

ফার্ন রোড দিয়ে এগোতে এগোতে অনিন্দ্য ভাবছিল নমিতা নিশ্চয় স্কুলে বেরিয়ে গেছে এতক্ষণ। শমিতার কলেজ হয় সকালে—সে ফিরে এসেছে ঘরে। খবরটা তাকেই দিয়ে যাবে, 'সন্ধ্যের দিকে আসব, দিদিকে থাকতে বলে দিয়ো।'

কিন্তু দেখা হল নমিতার সঙ্গেই। শমিতার টেবিলে বসে কী যেন লিখছিল সে!

'এসো—এসো।' খুশিতে আলো হয়ে উঠল নমিতার মুখ ঃ 'হঠাৎ এ সময়ে যে? কী করে তুমি টের পেলে আজ আমাদের স্কুলে ফাউণ্ডেশন ডের ছুটি?'

'ইন্‌স্‌টিংক্‌ট্‌। শোনো, মিষ্টি খেতে এলুম। চাকরি পেয়েছি।'

'পেয়েছ—সত্যি?'—আনন্দে ছেলেমানুষের মতো হাততালি দিয়ে উঠল নমিতা ঃ 'সত্যিই চাকরি পেয়েছ? কোথায়—কবে থেকে?'

হলদে খামখানা এগিয়ে দিলে অনিন্দ্য। প্রায় ছোঁ মেরে চিঠিটা নিলে নমিতা—চোখ দুটো জ্বল জ্বল করছে তার।

কিন্তু লাইন কয়েক পড়েই মুখের আলোটা নিবে গেল। পাতলা ভ্রূ দুটোর ওপর ছায়া ঘনালো একটুখানি।

'কলকাতায় নয়—খড়্গপুরে!'

'বেশি দূর তো আর নয়—মেল ট্রেনে চট্‌ করে চলে আসা যায়।'

'তা নয়, তবু—' নমিতা কিছুক্ষণ চুপ করে বসে রইল। একটু আগেই যে খুশীর আলোটা ঝলমল করে উঠেছিল, স্কুল-মাস্টারির ক্লান্ত অবসাদে সেটা কোথায় তলিয়ে গেল আবার।

'কী ভাবছ?'

'ভাবছি চাকরিটা কলকাতায় হলেই খুব ভালো হত। আমাদের অ্যাসিস্‌ট্যান্ট্‌ হেড মিস্ট্রেস্‌ রিটায়ার করছেন মাস তিনেক পরে—তাঁর জায়গায় চান্সটা আমিই পাব। মাইনেও কিছু বাড়বে। তুমি যদি কলকাতায় থাকতে পারতে—'

যে কথা নমিতা বলতে বলতে থেমে গেল, সেগুলো এক মুহূর্তে অনিন্দ্যর মাথার মধ্যে বিদ্যুৎ হানল। চাকরি-টাকা-স্বার্থ! অনিন্দ্য কলকাতায় থাকলে লেকের ধারের স্বপ্নটাকে একবার জাগিয়ে তোলা যেত, ভাবা যেতে পারত দুজনের রোজগারে কোনোমতে ভদ্রভাবে বাঁচাও যায় হয়তো। কিন্তু নমিতা কি চাকরি ছেড়ে দিয়ে খড়্গপুর যেতে পারে এক সামান্য কেরানীর অভাবের সংসারে—আরো বিশেষ করে অ্যাসিস্‌ট্যান্ট্‌ হেড মিস্ট্রেস হওয়ার সম্ভাবনাটা এত কাছেই এগিয়ে এসেছে যখন?

আর হেড্‌ মিস্ট্রেস হওয়ার পরম লগ্নটিই বা কি এমন সুদূর? তার মাইনে তো রীতিমতো কুলীন! অনিন্দ্য মুহূর্তে অনুভব করল, কেবল অমরেশের আড্ডাই নয়—এই চাকরিটা পাওয়ার সঙ্গে সঙ্গে জীবনের সমস্ত ঘাটগুলো তার কাছ থেকে দূরে সরে যাচ্ছে! কেউ যেন হঠাৎ একটা বন্যার নদীতে ভাসিয়ে দিয়েছে তাকে!

বলতে পারত ঃ 'একদিন হয়তো কলকাতায় বদলী হয়ে আসব—' কিন্তু সে-কথা বলতে তার প্রবৃত্তি হল না। সেই অভিশপ্ত হলদে খামটা কুড়িয়ে নিয়ে বললে, 'অনেক বেলা হয়ে গেছে, আসি আজকে।'

নমিতা তখনো হয়তো সেই হিসেবের মধ্যেই মগ্ন হয়ে ছিল, অন্যমনস্ক ভাবে বললে, 'চা খাবে না?'

'আজ থাক। যাওয়ার আগে একদিন আসব।'

'আচ্ছা।'

রাস্তায় বেরিয়ে সবে যে সিগারেটটা ধরিয়েছিল, সেটা ছুঁড়ে ফেলল অনিন্দ্য। কিন্তু

এমন অপচয়ের দিকটা সে খেয়ালও করল না এবার। আর বড়ো বড়ো পায়ে রাসবিহারী অ্যাভেনিউয়ের দিকে যেতে যেতে তার মনে হল, ফার্ন রোডে আর সে ফিরবে না—কখনোই না। অ্যাসিস্ট্যান্ট হেড্ মিস্ট্রেস—হেড্ মিস্ট্রেস্—অনেক দূরের কূলে নমিতার মূর্তিটা এখুনি ঝাপসা হতে শুরু করেছে। যখন বেকার ছিল—তখন সম্ভাবনার সীমা ছিল না, কিন্তু চাকরির এই বৃত্তটার ভেতরে এই মুহূর্তে জীবনের কাছে—নমিতার কাছে সম্পূর্ণ ফুরিয়ে গেল সে!

চাকরি পাওয়ার প্রথম দিনেই সমস্ত পৃথিবীটা এমন কদর্য বিস্বাদ হয়ে যায়—কে জানত!

# সেই পাখীটা

বাড়িটা শহরের প্রায় শেষ মাথায়। এদিকের রাস্তাটা এগিয়ে এসেছে সাপের মতন পাকে পাকে। ডানদিকে খাড়া পাহাড়ের ওপর বোটানিক্যাল গার্ডেনের গাছপালা কালো অন্ধকারে তলানো, বাঁ দিকে খাদ। খাদের দিকে সব জায়গায় রেলিং নেই—অসতর্ক মোটরগাড়ির জন্যে মৃত্যুর ফাঁদ পাতা রয়েছে মনে হয়। সেজন্যে সন্ধ্যার পর ক্বচিৎ কখনো এ অঞ্চলে গাড়ি আসে, বিরল বসতি এলাকাটা সূর্য ডোবার পরেই প্রায় নির্জন হয়ে যায়।

এই পথ ধরেই একটা আহত জন্তুর মতো এগিয়ে আসছিল সঞ্জীব। শুধু রাত নয়—ডিসেম্বরের শীতলতম রাত। ইঁদুরে-কাটা কাগজের কুচির মতো তুষার ঝরছে অনেকক্ষণ থেকে। শীতের দিনে পাহাড়ী ঝরনার জলোচ্ছ্বাস, মৃতপ্রায় জ্যোতিঃহীন হাইড্রো-ইলেক্ট্রিকের বাতিগুলো আলো দিচ্ছে না, কয়েকটা আরক্তিম ঘোলাটে চোখের মতো তাকিয়ে আছে কেবল। ফার্নের পাতা থেকে খর খর করে ভূতুড়ে আওয়াজ উঠছে, আঁকা-বাঁকা পথটার ওপর তুষারের কুচি জমছে, আড়ষ্ট হাতে মাথা-মুখ সাফ করতে করতে যেন মহাপ্রস্থানের পথে চলেছে সঞ্জীব।

স্টেশন থেকে কতখানি রাস্তা? দু মাইলের কম নয়। এতখানি পথের ওঠা-নামা ভেঙেও সঞ্জীব এতটুকু উত্তপ্ত হতে পারছে না—বাইরে থেকে ডিসেম্বরের শীতলতম একটি রাত যেন তারও রক্তের মধ্যে গিয়ে বাসা বেঁধেছে। নাকের ডগায় অসহ্য একটা যন্ত্রণা বোধ হচ্ছে—বার বার সেখানে আঙুল ঘষতে ঘষতে সঞ্জীবের মনে হচ্ছিল সে যেন জ্যাক লণ্ডনের একটা বীভৎস গল্পের নায়ক—মেরুর শীতলশ্বেত অনন্তের মধ্যে পথ হারিয়ে যে ধীরে ধীরে মৃত্যুর ভেতরে স্তব্ধ হয়ে গিয়েছিল।

কিন্তু মৃত্যুর প্রশ্ন এখনো নয়। যদিও বুকে-পিঠে ব্রঙ্কিয়াল প্যাচের অনুভূতিটা এই শীতের ছোঁয়াচ লেগে অনেকখানি প্রখর হয়ে উঠেছে, তবু এখনও অনেকদিন বাঁচতে হবে সঞ্জীবকে। বাঁচার যেমন কোনো অর্থ নেই, মৃত্যুও তেমনি সমান নিরর্থক। তবু বেঁচে থাকাটাই অভ্যাস হয়ে গেছে—অন্তত আজ রাতে সে জ্যাক লণ্ডনের গল্পের নায়ক হতে চায় না।

আর বিশেষ করে, তুষারঝরা এই নির্জন সরীসৃপ পথটা দিয়ে, কাঁটাওলা পাইন পাতার খর খর আওয়াজ শুনতে শুনতে যখন দু মাইল সে পার হয়ে এসেছে আর

সামনের ওই ছোট কাঠের বাড়িটার কাচের জানলায় লাল পর্দাটা যখন লাল্চে আলোয় লাইটহাউসের মতো জেগে আছে, সেই তখন।

বাড়িটার সামনে এসে মিনিটখানেকের জন্যে সঞ্জীব দাঁড়িয়ে পড়ল। দুটো হাত একসঙ্গে ঘষল একবার। নাকমুখ দিয়ে কয়েকটা বড়ো বড়ো ধোঁয়ার নিঃশ্বাস ফেলল, তারপর পাথরের সিঁড়ি বেয়ে পা টেনে টেনে গোটা আটেক ধাপ উঠে টক টক করে দরজায় টোকা দিলে কয়েকটা।

দরজা খুলল সুনন্দাই।

ঘরের ভেতর থেকে লালচে আলোর রেখা সুনন্দার দুপাশ কাটিয়ে, মাথার ওপর দিয়ে সঞ্জীবকে একটা বিচিত্র মূর্তিতে রূপান্তরিত করল, মনে হল তার কিছুটা বাস্তব, অনেকখানিই অবাস্তব। তুষারের কুচি ছড়িয়ে আছে এক মাথা বন্যচুলের ওপর, গায়ের কোটের কাঁধে কলারে, দুটো ক্লান্ত চোখ অন্ধকারে মগ্ন। সুনন্দা সর্বাঙ্গে একটা দুঃসহ শিহরণ অনুভব করল।

—কে? কে আপনি?

—আমাকে চিনতে পারলে না? আমি সঞ্জীব—সঞ্জীব মুখার্জি।

একটু দূরেই খাদের পাশে ইয়োরোপীয়ানদের যে পুরোনো কবরখানাটা রয়েছে, চকিতের জন্যে তার কথা মনে পড়ল সুনন্দার। মনে হল সেই সব শ্যাওলাধরা কোনো হিমার্ত সমাধির আবরণ সরিয়ে কে একজন এসে দাঁড়ালো—পঞ্চাশ বছর আগে পাথরে মাটির গভীরে যাকে চিরনিদ্রায় শুইয়ে দেওয়া হয়েছিল। কিন্তু তা হলে সঞ্জীব মুখার্জি নামটা সে অন্তত উচ্চারণ করত না।

ঠাণ্ডাবসা ভারী গলাটা একবার পরিষ্কার করে নিতে চেষ্টা করল সঞ্জীব, একটুখানি হাসতে চাইল।

—দোরগোড়া থেকেই বিদায় করবে, না ভেতরে গিয়ে বসতে দেবে কিছুক্ষণের জন্যে?

দরজার ফ্রেম থেকে একটুখানি সরে গিয়েছিল সুনন্দা আর ভেতরের আলোয় সঞ্জীবের শরীরটা এবারে স্পষ্ট হয়ে উঠেছিল অনেকখানি। সুনন্দা দেখল, সঞ্জীব শীতে অল্প অল্প কাঁপছে, নাকের ডগাটা অতিমাত্রায় আরক্তিম, ঠোঁট দুটো নীল হয়ে গেছে, হাত দুটোকে ঘষে চলেছে একসঙ্গে, মাথায় বরফের কুচিগুলো গলে গিয়ে যেন কয়েকটা অশ্রুবিন্দু নামছে তার গাল বেয়ে। এক মুহূর্তের অনিশ্চয়তায় দুলল সুনন্দা, বুকের চঞ্চলতা একটু নিয়ন্ত্রিত হল, তারপর দরজা থেকে সম্পূর্ণ সরে গিয়ে বললে, আসুন ভেতরে।

—ধন্যবাদ, অশেষ ধন্যবাদ।

ভেতরে ঢুকে দরজাটা বন্ধ করে দিলে সঞ্জীব। কাঠের খিলটা আটকে দিতে চাইল তারপরে। আর তক্ষুনি ধরা গলায় সুনন্দা বললে, না—খিলটা খোলাই থাক।

কোটরের আলো অন্ধকারের ভেতরে এবার চকিতের জন্যে ঝিমিয়ে উঠল সঞ্জীবের চোখ। বাইরের মৃত্যুশীতলতা থেকে এই উত্তপ্ত ঘরটার ভেতরে পা দিয়ে যেন একটুখানি সজীব হয়ে উঠেছে এর মধ্যেই। বললে, তার মানে, তুমি আমাকে বিশ্বাস করো না?

সুনন্দা সে কথার জবাব দিল না। বললে, বসুন।

এবার ঘরটার চারদিকে ভালো করে চেয়ে দেখল সঞ্জীব। একসঙ্গেই শোওয়া এবং

বসবার ঘর। একদিকে একটি ছোট বিছানা—পরিপাটি করে একজোড়া নরম লেপ ভাঁজ করা রয়েছে তার ওপর। আর একদিকে একটি গোল নীচু টেবিলকে ঘিরে তিনখানা বেতের চেয়ার। ফিকে নীল রঙ করা দেওয়ালে একখানা ক্যালেণ্ডার ছাড়া আর কোন ছবি নেই। কাঠের মেজেতে দড়ির কার্পেট বিছানো, এক কোণায় ছোট্ট একটি বুককেসে খানকয়েক বই। গোল টেবিলটার ওপর ইংরেজি একটা সচিত্র সাপ্তাহিকের পাতা খোলা—বোঝা গেল সঞ্জীব এসে দরজায় টোকা দেবার আগে পর্যন্ত ওই পত্রিকাটাই পড়ছিল সুনন্দা।

প্রাচুর্যের চিহ্ন কিছুই নেই—এর বেশি কী আর থাকতে পারে একজন অ্যাসিস্ট্যাণ্ট হেড্ মিস্ট্রেসের ঘরে? তবু যেন বাইরের শীতলতম রাত্রির মৃত্যু-সমুদ্রে ডুবতে ডুবতে সঞ্জীব একটা লাইট হাউসের কবোষ্ণ কোমল আশ্রয় পেল। ঘরের ফায়ার প্লেসের খোলা মুখটার ভেতরে কতকগুলো জ্বলন্ত চারকোল যেন মুঠো মুঠো পদ্মরাগ মণির মতো জ্বলছে। কী উত্তাপ—কী মমতা—কী আশ্রয় এখানে! ব্রঙ্কিয়াল প্যাচের বেদনাময় অনুভূতি ভরা—এই শীত-বিষাক্ত রাত্রিতে দীর্ঘ দু মাইল সরীসৃপ পথের চড়াই-উৎরাই ভাঙা ক্লান্ত শরীর এই মুহূর্তে যেন ওই নরম বিছানাটার ওপরেই ঝাঁপ দিয়ে পড়তে চাইছিল। চার বছর আগে তাতে কোনো বাধা ছিল না, নিজের কাছে নয়, সমাজের চোখেও নয়। কিন্তু সঞ্জীব জানে, আজ তা অসম্ভব।

সুনন্দা আবার নিষ্প্রাণ গলায় বললে, আপনি বসুন।

আপনি বসুন! একবার হা-হা করে গলা ফাটিয়ে হেসে উঠতে ইচ্ছে করল সঞ্জীবের। কিন্তু অতখানি উদ্যমও আর শরীরে কোথাও অবশিষ্ট নেই তার। তা ছাড়া হাসলে গেলেই ফাটা ঠোঁটে যেন পিন বিঁধতে থাকে, নোনা রক্তের স্বাদ লাগে জিভের ডগায়, একটু আগেই সঞ্জীব তা টের পেয়েছিল।

—বসব? কিন্তু স্নো পড়েছে আমার জামা-কাপড়ে, চেয়ার নষ্ট হয়ে যাবে।

—কিছু হবে না—বসুন।

সঞ্জীব জামা আর ট্রাউজার একবার ঝেড়ে নিলে, কিন্তু বরফের কুচিগুলো ঘরের উত্তাপে গলে গিয়েছিল, কয়েকটা জলের বিন্দু কেবল পড়ল কার্‌পেটের ওপর। হঠাৎ সঞ্জীবের নিজেকে একটা জানোয়ারের মতো মনে হল, যেন বাইরে থেকে এক পশলা বৃষ্টিতে ভিজে এসে গায়ের রোঁয়াগুলোকে ঝেড়ে ফেলবার চেষ্টা করছে। সঞ্জীব আবার হাসতে চাইল। ফাটা ঠোঁটের যন্ত্রণায় হাসিটা বিকৃত মুখভঙ্গিতে পরিণত হল, তারপর সশব্দে একটা চেয়ারের ওপর বসে পড়ল।

বাইরে এখন তুষার ঝরছে—আরো বেশি করেই ঝরছে হয়তো। বাইরের পাতাগুলো থর থর করে ভূতুড়ে আওয়াজ তুলছে নির্জন বাঁকা পথটার ধারে, নিষ্ঠুর শীত চারদিকে রচনা করে চলেছে মেরুর মতো শ্বেত-মৃত্যুর বিস্তার। কিন্তু এই ঘরে এখন জীবন, উত্তাপ, কোমলতা, আর, আর চার বছর আগে হলে বলা যেত ঃ প্রেম।

কিন্তু আজ আর সে কথা কল্পনাও করা চলে না।

সুনন্দা বুককেসটার গায়ে হেলান দিয়ে দাঁড়িয়ে ছিল। তার শঙ্খের মতো কপাল-মুখ-গ্রীবার রঙ, তার গায়ের নক্‌শা করা সাদা শাল, তার পরনে সাধারণ কালো পাড়ের সাদা শাড়ী সব মিলিয়ে ঘরের আলোয় তাকে একটা সাদা পাথরের মূর্তির মতো দেখাল ;

মূর্তির মতো নিশ্চল—পাথরের মতো নিরনুভব। দুটো গভীর কালো চোখ তার তাকিয়ে রয়েছে দেওয়ালের ক্যালেণ্ডারটার দিকে—যেখানে দুটি বুনো হাঁস তাদের চিত্রিত ডানা ছড়িয়ে নেমে আসছে বাংলাদেশের কোনো পদ্মবিলের ওপর।

নিঃশব্দে কিছুক্ষণ কাটল। কতক্ষণ কাটল সঞ্জীব জানে না। তার হাতে ঘড়ি ছিল না, এই ঘরটাতেও নয়। আর বসে থাকতে থাকতে তার ঝিম এল, ক্লান্ত ঘাড়টা কুঁজো হয়ে নেমে পড়তে চাইল বুকের ওপর, ঘরের তপ্ত গভীর আরাম দু হাত বাড়িয়ে তাকে যেন একটা অচেতনার মধ্যে টেনে নিতে চাইল, চোখের পাতা দুটো ঝুলে পড়তে চাইল দুটো ভারী পর্দার মতো। ঘুমিয়ে পড়তে পারে সঞ্জীব—এই মুহূর্তেই কুণ্ডুলী পাকিয়ে এই চেয়ারটার ভেতরে ঘুমিয়ে পড়তে পারে। কিন্তু সঞ্জীব জানে, এখানে ঘুমোবার দাবি তার আর নেই। জোর করে পিঠ সোজা করে তুলল, প্রয়োজনের চাইতেও বেশি করে ছড়িয়ে দিলে চোখ। দাঁতের ঠকঠকানি অনেকখানি থেমে গিয়েছিল—খানিকটা সহজ স্বাভাবিকভাবে সঞ্জীব বললে, তুমি কি আমার সঙ্গে কথা বলবে না নন্দিনী?

সুনন্দা একটুখানি নড়ে উঠল এবার। মৃদু গলায় বললে, ভুল করছেন, আমার নাম সুনন্দা।

ঠিক কথা, সুনন্দাই বটে। বিয়ের পরে 'রক্তকরবী'র নায়িকার সঙ্গে সঞ্জীব মিলিয়ে নিয়েছিল সুনন্দাকে। কিন্তু নন্দিনী আজ মৃত—তাকে আর কোনোমতেই নতুন করে জাগিয়ে তোলা যাবে না।

সঞ্জীব নিঃশ্বাস ফেলল।

—হ্যাঁ, ভুলই হয়েছে বটে। কিন্তু তুমি কি দাঁড়িয়েই থাকবে?

—আমি বেশ আছি।

—তার মানে আমি যত তাড়াতাড়ি বিদায় হয়ে যাই, তাই তুমি চাও—এই তো?

সুনন্দা জবাব দিল না। একবার ভদ্রতা করে পর্যন্ত বলতে পারল না—না, না, তা নয়—তা নয়। সঞ্জীব আবার বুকে পিঠে সেই ব্রঙ্কিয়াল প্যাচের বেদনাময় উপস্থিতি অনুভব করল।

—আমি কেমন আছি, কোথা থেকে এলুম, এ-সব তো তুমি একবারও জিজ্ঞেস করলে না সুনন্দা?

সুনন্দা আবার শেল্‌ফটায় হেলান দিয়ে শক্ত হয়ে দাঁড়িয়ে গেল। ঠোঁট নড়ল কি নড়ল না, অথচ স্পষ্ট মৃদু একটা স্বর ভেসে এল ঃ তার কি কোনো দরকার আছে?

—না, দরকার নেই, সত্যিই কোনো দরকার নেই।—সঞ্জীব মাথা নাড়ল ঃ তোমার কাছে আজকে আমি সম্পূর্ণ অপরিচিত। এভাবে হঠাৎ এসে তোমাকে বিরক্ত না করলেই ভালো হত—তাই নয় সুনন্দা?

সুনন্দা যেন ইতস্তত করলে এক মুহূর্তের জন্যে। ঘরে কোনো শব্দ ছিল না, শুধু পদ্মরাগ মণির মতো উগ্র উজ্জ্বল কাঠকয়লা থেকে আগুনের একটা অতি ক্ষীণ, অতি অস্পষ্ট গুঞ্জন যেন শোনা যাচ্ছিল। তারই সঙ্গে সুর মিলিয়ে, তারই একটুকরো জ্বালা মিলিয়ে সুনন্দা বললে, হয়তো।

চাবুকের সামনে কুঁকড়ে-যাওয়া কুকুরের মতো সঞ্জীব স্তব্ধ হয়ে গেল। মনে হল, এর পরে এই ঘরটাতে এক সেকেণ্ডও বসে থাকা পৃথিবীর কদর্যতম নির্লজ্জের পক্ষেও

অসম্ভব। কিন্তু তা সত্ত্বেও সেই অসম্ভব সম্ভব করতে হবে সঞ্জীবকে—অন্তত আরো কয়েকটা কথা না বলে এই ঘর থেকে সে কিছুতেই বেরিয়ে যেতে পারবে না। ভাগ্যের কাছে নিজেকে যাচাই করতে এসেছে—আজই হয়তো তার শেষ সুযোগ।

এই বন্ধ ঘরের ভেতরে বসেও একটা মৃদু জান্তব কান্নার আওয়াজ পাওয়া গেল দূর থেকে, কানে এল নখ দিয়ে দরজা আঁচড়ানোর আর্তি। কোনো বাড়ির রুদ্ধ দরজায় শীতে জর্জরিত একটা পথের কুকুর আশ্রয় চাইছে। ঠিক তারই মতো ভাগ্যবান। হাসতে গিয়ে মুখ বিকৃত করল সঞ্জীব, ঠোঁটের নোনা রক্তে জিভের ডগা বিস্বাদ হয়ে উঠল।

যদিও জানত পকেটের শেষ সিগারেটটা তিন ঘণ্টা আগেই শেষ হয়ে গেছে, তবু কোনো একটা মির্যাক্‌লের আশায় কোটের ডান পকেটটা একবার হাতড়ালো সঞ্জীব। সিগারেট পাওয়া গেল না, ভেতরকার ছেঁড়া লাইনিংয়ের মধ্যে আঙুলগুলো যেন একটা অসীম শূন্যতার স্পর্শ অনুভব করল, হাতে ঠেকল ময়লা রুমালটা। হিংস্রভাবে সেটাকেই টেনে বের করল সঞ্জীব, চেপে ধরল ঠোঁটে, রক্তের কয়েকটা বিন্দু ফুটে উঠল তার ওপর।

সেই রক্তবিন্দুগুলোর দিকে তাকিয়ে সঞ্জীবের চোখের দৃষ্টি ঝাপসা হয়ে আসতে লাগল, যেন একটা দুর্বোধ্য ভাষায় লেখা লিপির পাঠোদ্ধার করতে গিয়ে তার মস্তিষ্কে একটু একটু করে মেঘ ঘনিয়ে এল। কিন্তু আবার দূর থেকে শোনা গেল শীতজর্জরিত সেই কুকুরটার গোঙানি, তার নখের আওয়াজ, দ্বিতীয়বার জেগে উঠল সঞ্জীব।

—সুনন্দা, আমাকে কি ক্ষমা করা যায় না?—এমন অদ্ভুত হীনতা নিয়ে কথাটা বলল যেন নিজের গলার স্বর সঞ্জীব নিজেই চিনতে পারল না। বলেই বুঝতে পারল, কোনো দরকার ছিল না, এতখানি ছোট হয়ে যাওয়ার কিছুমাত্র প্রয়োজন ছিল না তার, কিন্তু কথাটা যখন মুখ থেকে বেরিয়েই গেছে, তখন চূড়ান্ত গ্লানির জন্যেই তৈরী হতে হল তাকে।

সুনন্দা বললে, আমি আপনাকে অনেক দিন আগেই ক্ষমা করেছি।

—তা হলে কি একটা সেটেলমেণ্ট—

—কিসের সেট্‌লমেণ্ট?—সুনন্দা হঠাৎ ঋজু হল, গভীর কালো চোখ দুটো লালচে আলোয় পিঙ্গল হল, একবার ধারালো হয়ে উঠল গলার স্বর ঃ কোন্ সেট্‌লমেণ্টের কথা বলছেন আপনি?

সঞ্জীব দৃঢ় হল, প্রাণপণ চেষ্টায় নুয়ে আসা শরীরটাকে অস্বাভাবিকভাবে সবল করতে চাইল। অকারণে গলাটা পরিষ্কার করে নিয়ে বললে, তুমি তো জানো, সেই বিশ্রী মামলাটার পরেই নীহারিকা সুইসাইড করেছিল।

এবার একটা উদ্যত বজ্রের মত যেন তৈরী হয়ে দাঁড়ালো সুনন্দা। অসহ্য ঘৃণা ঠিকরে পড়ল চোখ থেকে। বললে, জানি। আপনি যে সেই খুনটা করেছিলেন, কাগজে আমি তা পড়েছি।

—খুন আমি করিনি—সঞ্জীব যেন মনের মধ্যে অসংখ্য মুঠি তৈরী করে আত্ম-প্রত্যয়টাকে ধরে রাখতে চাইল ঃ সে বিষ খেয়েছিল—পুরো এক শিশি কার্বলিক অ্যাসিড। আমি তখন জেল খাটছিলুম।

—কোনো তফাৎ হয় তাতে?—সুনন্দার স্বরে বিদ্যুৎ ঝলকালো।

—হয়তো হয় না। তার মৃত্যুর জন্যে আমিই দায়ী। কিন্তু সুনন্দা, পৃথিবীতে সব

পাপেরই তো প্রায়শ্চিত্ত আছে।

—না, নেই—সুনন্দার শরীরের সমস্ত রেখাগুলো সাদা পাথরের নিষ্ঠুরতায় রূপান্তরিত হল ঃ এমন অনেক পাপ আছে, চরম দণ্ড ছাড়া তার কোনো প্রায়শ্চিত্ত হয় না। মানুষের আইন অতটা পর্যন্ত তোমায় ছুঁতে পারেনি—বলেই সুনন্দা থমকালো ঃ অতখানি পর্যন্ত ছুঁতে পারেনি আপনাকে—সেইটেই আপনার সৌভাগ্য।

'তোমায়' বলেই সুনন্দা সামলে নিলে—এটা লক্ষ্য করেও ভুলে গেল সঞ্জীব। তখন আরো তীব্র হয়ে বুকে পিঠে যন্ত্রণাটা উঠে আসছিল। সঞ্জীব বললে, তার মানে—তুমি বলতে চাও বাইগ্যামির চার্জে আমার ফাঁসি হওয়া উচিত ছিল?

—আপনার কাছে বাইগ্যামি কিছুই নয়। কিন্তু আপনার এই খেলাটুকু মেয়েদের পক্ষে কত বড় সর্বনাশ—সেটুকু বোঝবার মতো শক্তি আছে আপনার—মন আছে?—এতক্ষণের প্রায় নিরাসক্ত শীতলতা থেকে এইবারে ধীরে ধীরে আগ্নেয় হয়ে উঠতে লাগল সুনন্দা ঃ নীহারিকার আত্মহত্যা থেকে কিছুই কি আপনি বুঝতে পারেন নি?

সঞ্জীব মাথা নামিয়ে ফেলল, চোখের দৃষ্টি পড়ে রইল নীচের কার্পেটটার ওপর। কী অদ্ভুতভাবে দূরে সরে গেছে সুনন্দা, কী নিদারুণ নিষ্ঠুর হয়ে উঠেছে সে! মেয়েরা যখন কঠোর হয়, তখন তার আর কোনো সীমা থাকে না।

মনের জোরটাকে চেষ্টা করেও আর ধরে রাখা যাচ্ছে না—বরফের কুচিগুলোর মতোই গলে জল হয়ে যাচ্ছে ; সঞ্জীব অনুভব করল যেন মুঠোয় করে খানিকটা পারদ আঁকড়ে রাখতে চাইছে সে—আঙুলের ফাঁকে ফাঁকে পিছলে সরে যাচ্ছে সেটা। ধরা যায় না তবু ধরবার জন্যে কী অদ্ভুত পণ্ডশ্রম!

তবুও মুখ তুলল। তবুও কৈফিয়ৎ দিতে চাইল।

—জানো তো, সেই সাব-ডিভিশনাল টাউনে তখন আমি পোস্টেড। একা থাকতুম—কী করে যেন দুর্বলতা এসে গেল। পাশের বাড়ির মেয়ে, ভদ্রলোক অত্যন্ত দুঃস্থ—মেয়েটাকে মধ্যে মধ্যে বিনা-পয়সায় পড়াতুম—

—তাই বুঝি এইভাবে তার পারিশ্রমিক তুমি—আপনি আদায় করে নিলেন?

—না, অ্যাড্‌ভান্টেজ আমি নিইনি।—কার্পেটের দিকে আবার দৃষ্টি নামল সঞ্জীবের। যে-যুক্তির কোনো দাম নেই, একান্ত নির্বোধের মতো সেইটেই তুলে ধরল ম্লান গলায় ঃ আমি নীহারিকাকে বিয়ে করেছিলুম।

—তোমার স্ত্রী বেঁচে থাকতে?—এবার ভুলটাকে শোধরাবার কথা ভুলে গেল সুনন্দা ঃ তুমি বোধ হয় ভেবেছিলে, ট্রেনিং থেকে আর আমি ফিরে আসব না? আর ফিরেও যদি আসি দু পাশে দুই যুগলমূর্তি নিয়ে তুমি সিংহাসনে বসবে? আর রাত্রে দুই মহিষীর একজন তোমার মাথা টিপে দেবে, দু নম্বর পদসেবা করতে থাকবে?

—নন্দিনী—

—ক্ষমা করবেন আমাকে। আমার নাম সুনন্দা।

আবার চুপ করল সঞ্জীব, আবার পিছলে যাওয়া খানিকটা পারদকে ব্যর্থ চেষ্টায় মুঠোর মধ্যে ধরে রাখবার চেষ্টা করতে লাগল। বাইরে সেই কুকুরটার গোঙানি আর আঁচড়ানি নতুন উদ্যমে শুরু হয়েছে—হয়তো বাড়িতে কোনো লোক নেই, হয়তো কেউ শুনতে পাচ্ছে না, হয়তো শুনেও শুনতে চাইছে না।

এইবারে ফাটা ঠোঁটের যন্ত্রণাকে সম্পূর্ণ উপেক্ষা করেই খানিক নির্লজ্জ হাসি হাসল সঞ্জীব। অন্তত হাসা ছাড়া কিছু আর তার করবার ছিল না।

—কিন্তু তার শাস্তি তো তুমি দিয়েছ সুনন্দা। আমাকে জেল খাটতে হয়েছে। নীহারিকা আত্মহত্যা করেছে। তুমি এক্স্‌পার্টি ডিভোর্স করে নিয়েছ, আমি কন্‌টেস্ট করিনি।

—সব দোষ আমার, কী বলো?—সুনন্দার চোখ দুটো এবার সোজা এসে সঞ্জীবকে বিদ্ধ করতে লাগল ঃ আমি মিথ্যেই তোমায় জেলে পাঠালুম, নীহারিকাকে আত্মহত্যা করতে অনুরোধ করলুম, পতিব্রতার ধর্ম সম্পূর্ণ লঙ্ঘন করে বিবাহ-বিচ্ছেদ ঘটালুম? আর তুমি নির্মল—নিষ্পাপ—শুধু পরের দুঃখে বিচলিত হয়ে, নিজের বিবাহিত পরিচয় গোপন করে একটি গরিবের মেয়ের দায় উদ্ধার করলে?

—আমার অপরাধ আমি তো অস্বীকার করিনি সুনন্দা।—যেন মৃত্যুর ওপার থেকে একটা বিদেহী সত্তার গলায় কথা কইতে লাগল সঞ্জীব ঃ জেলে যাওয়ার অপমানের চাইতেও অনেক বেশি লজ্জায় আর গ্লানিতে তিলে তিলে আমি জ্বলে গেছি, দেওয়ালের গায়ে মাথা ঠুকে ঠুকে আমার মরতে ইচ্ছে হয়েছে। আমি যে কিভাবে দিনের পর দিন—

—এই সব কথাই কি আজ বলতে এসেছ আমার কাছে?—সুনন্দা ব্যঙ্গে কুটিল হয়ে উঠল ঃ কিন্তু কিছুমাত্র দরকার ছিল না। তুমি অনুতাপের আগুনে তিলে তিলে শুদ্ধ হয়ে উঠেছ, খুব সুখের কথা। এইবার শান্ত চিত্তে তুমি নীহারিকার জন্যে ধ্যান করে বাকী জীবনটা কাটিয়ে দাও—তোমার আত্মা স্বর্গের দিকে অগ্রসর হোক।

বাইরের কুকুরটা একটা তারস্বর আর্তনাদ তুলে ছুটে পালাচ্ছে মনে হল, খুব সম্ভব বিরক্ত হয়ে দরজা খুলে কেউ এক ঘা লাঠি বসিয়ে দিয়েছে তাকে। অনেক দূর পর্যন্ত একটা করুণ কান্নার রেশ এগিয়ে চলেছে—এইবারে কোথাও গিয়ে মুখ থুবড়ে পড়ে যাবে, শীতে জমে মরে যাবে—সমস্ত যন্ত্রণার হাত থেকে নিস্তার মিলবে তার। এতক্ষণ তবু এক রকম ছিল, এই ঘরের উত্তাপে, একটা নিশ্চিত আশ্রয়ের ভেতরে একভাবে বসে ছিল সঞ্জীব ; এইবার তার মনে হল, ফায়ার প্লেসের জ্বলন্ত কাঠকয়লাগুলোর ওপর ছাইয়ের একটা মৃদু আবরণ পড়ছে, বাইরের শীত যেন কাঠের ফাটল দিয়ে একটু একটু করে ঢুকছে এই ঘরটারও ভেতরে, তার সেলাই খুলে যাওয়া কোটটার মাঝখানে কয়েকটা তীক্ষ্ণ ফলকের মতো প্রবেশ করছে সেই শীত—বুকে-পিঠের যন্ত্রণার কেন্দ্রগুলোতে এক-একটা তীরের মতো বিঁধে যাচ্ছে তারা। সঞ্জীব আবার হাত দুটোকে ঘষতে আরম্ভ করল, হঠাৎ দেখল এক জোড়া সাদা দস্তানা সুনন্দার মণিবন্ধ পর্যন্ত আড়াল করে আছে।

—সুনন্দা, সব কি ভুলে যাওয়া যায় না?—ভিক্ষুকের আকৃতি ফুটে উঠল সঞ্জীবের গলায়। আর নিজেকে ওই কুকুরটার চাইতেও করুণার যোগ্য বলে বোধ হল তৎক্ষণাৎ।

—ভুলে গিয়ে কী লাভ?

—আমরা তো নতুন করে—এতক্ষণ পরে আবার দাঁতে দাঁতে বেজে উঠল সঞ্জীবের ঃ নতুন করে শুরু করতে পারি আবার।

—নতুন করে শুরু?—শিকারীর রাইফেলের নল চোখে পড়া হরিণীর মতো মুহূর্তে সতর্ক হয়ে উঠল সুনন্দা, শক্ত করে ঠেসান দিয়ে দাঁড়ালো বুকশেলফ্‌টার গায়ে ঃ কী বলতে চান আপনি?

—তুমি আমাকে আশ্রয় দিতে পারো।—আবার প্রাণপণ শক্তিতে—ভেঙে পড়তে

যাওয়া কাঁধটাকে যথাসাধ্য সোজা করে নিয়ে সঞ্জীব বললে, গিভ্ মি এ চান্স।

—চান্স?—কথাটা সুনন্দা তখনি পাথরের টুকরোর মতো ছুঁড়ে মারল সঞ্জীবের মুখের ওপর ঃ কিসের চান্স?

—বাঁচবার। বাড়ি থেকে চলে এসেছি, সম্পূর্ণ বেকার। শরীরটাও ভালো যাচ্ছে না। সরকারী চাকরি আর পাব না, কিন্তু কোথাও একটা ফার্মে-টার্মে কিছু কাজ যোগাড় করতে পারি। এখনো যথেষ্ট দেরি হয়ে যায় নি, আবার উঠে দাঁড়াতে পারি আমি।

—তা পারো।—সুনন্দা সাপের মতো অপলক দৃষ্টিতে চেয়ে রইল সঞ্জীবের দিকে ঃ মাত্র বত্রিশ-তেত্রিশ বছর বয়েস তোমার। সব তুমি শুরু করতে পারো নতুন ভাবে। কেবল বিপন্ন দেখলেই তাকে উদ্ধার করবার বদঅভ্যাসটা তোমায় ছাড়তে হবে।

—সুনন্দা—আহত কুকুরটার আর্তনাদ ফুটে উঠল সঞ্জীবের গলায় ঃ মানুষের কি কোনো দিন শিক্ষা হয় না?

—এখনো তার পরীক্ষা হয় নি। অন্তত তোমার দিক থেকে নয়।

সঞ্জীব কী বলতে যাচ্ছিল, কাচের জানলায় ঝটপট করে আওয়াজ উঠল খানিকটা। চমকে দুজনেই একসঙ্গে চেয়ে দেখল সেদিকে। কী একটা পাখি, হয়তো প্যাঁচা—হয়তো শীতের রাত্রে নীড়হারা আর কেউ ; বাইরে যে অনিবার্য মৃত্যু একটু একটু করে আরো নিষ্ঠুর হয়ে উঠছে, তার হাত থেকে বাঁচবার জন্যে আলোজ্বলা এই জানলাটার দিকে ছুটে এসেছে—মাথা খুঁড়ছে কাচের গায়ে।

সঞ্জীব বললে, সুনন্দা, জানলাটা খুলে দাও।

কঠিন গলায় সুনন্দা বললে, না।

—ঠাণ্ডায় ওটা মরে যাবে।

—মরবে না, আর কোথাও আশ্রয় পাবে।

—যদি না পায়?

—সব মৃত্যুকে ঠেকাবার দায় আমার একার নয়। তোমার মতো মহৎ প্রাণ আমার নেই।

সঞ্জীব চুপ করে গেল। এতক্ষণ ধরে যে কথাটা ভেবেও সে ভাবতে চাইছিল না—আর সেটাকে ঠেকিয়ে রাখবার কোনো উপায়ই নেই। সুনন্দা তাকে ক্ষমা করবে না—যে ঘরের দরজা একবার বন্ধ হয়ে গেছে, সে আর খুলবে না কোনোদিন। মিথ্যেই পকেটের সব কটা অবশিষ্ট টাকা খরচ করে সে এখানে আসবার জন্যে ট্রেনের টিকিট কিনেছিল, সম্পূর্ণ অর্থহীনভাবে স্টেশনের ওয়েটিং রুমে নিজের সুটকেস-বিছানা ফেলে রেখে এই শীত আর স্নোর ভেতরে প্রায় অন্ধের মতো টলতে টলতে এই দু মাইল রাস্তা পাড়ি দিয়েছিল। এত বড়ো নির্বোধও মানুষ হয়!

জানলার গায়ে মিথ্যে মাথা খুঁড়ে পাখিটা আবার উড়ে গেল, চেয়ে দেখল সঞ্জীব। এইবার তাকেও যেতে হবে। ওই কুকুরটার মতো, এই পাখিটার মতো, জ্যাক লণ্ডনের গল্পের সেই পথ হারানো নায়কের মতো। আর তিনজনের একটি মাত্রই পরিণাম। বেঁচে থাকা কিংবা মরে যাওয়া দুই-ই এখন এক হয়ে গেছে ; দুই-ই সমান, দুই-ই অর্থহীন। তবু এত দিন ধরে বেঁচে থাকাটা অভ্যাস হয়ে গেছে বলেই বোধ হয় তখনো চেয়ারটাতে বসে রইল সঞ্জীব।

কিছুক্ষণ চুপ করে থেকে ভাবতে চেষ্টা করল, কোন্‌খানে তাদের মূল আলোচনাটা থেমে গিয়েছিল। মনে করতে পারল না। মাথার ভেতর স্তরে স্তরে কুয়াশা ঘনিয়ে আসছিল, ঠোঁট জ্বালা করছিল। আবার ময়লা রুমালটা চেপে ধরল সেখানে, দুর্বোধ্য কোনো লিপির মতো রক্তের কয়েকটা সূক্ষ্ম রেখা পড়ল—আচ্ছন্ন দৃষ্টি তারই ওপরে ফেলে রেখে সঞ্জীব যেন কিছু একটা বোঝবার চেষ্টা করতে লাগল।

আর সুনন্দা এক দৃষ্টিতে চেয়ে রইল তার দিকে। এতক্ষণের বিদ্বেষ, বিতৃষ্ণা, ঘৃণার আড়ালে যে মানুষটার শরীরকে সে দেখতে পায় নি, শুধু যে একটা ব্যক্তিত্বকে সে বিচার করছিল, এবার তার বাইরেটাকেও দেখল সুনন্দা। অদ্ভুত রোগা হয়ে গেছে, লোকটা যে অসুস্থ, তাতেও কোনো সংশয় নেই। নীলচে ফাটা-ফাটা ঠোঁট, চোখ দুটো অন্ধকারে মগ্ন, কপালটা যেন অস্বাভাবিক চওড়া হয়ে উঠে একটা করোটির মতো দেখাচ্ছে। কোট ছেঁড়া, তলায় একটা সাধারণ শার্ট দেখা যায়, ভেতরে কোনো স্লিপওভার আছে কিনা সন্দেহ। বিবর্ণ পুরোনো মোজা, জুতোটা তালি দেওয়া; ব্যারোমিটারের মাত্রা যখন বরফ পড়বার পর্যায়ে নেমে এসেছে, তখন শীত নিবারণের পোশাক এ নিশ্চয়ই নয়।

সঞ্জীব একবার স্বগতোক্তির মতো বললে, আমার জীবনে তা হলে আর তুমি ফিরে আসবে না নন্দিনী।

যে করুণাটুকু কণায় কণায় সঞ্চিত হচ্ছিল, এক মুহূর্তে উড়ে গেল মন থেকে। সর্বাঙ্গ জ্বলে উঠল সুনন্দার। ছ'মাস কাছে না থাকার সুযোগ নিয়ে আর একটা মেয়েকে বিয়ে করে বসতে যার বিবেকে বাধল না—সে! ভণ্ড, মিথ্যাবাদী, শয়তান!

—আমার নাম সুনন্দা—শালের আড়াল থেকে শঙ্খবর্ণ বাম বাহুটির আরো কিছু অংশ বেরিয়ে এল সুনন্দার, একটি সোনালি ছোট ঘড়ি চিকচিক করে উঠল। সেদিকে চোখ ফেলে বিরস স্বরে সুনন্দা বললে, রাত প্রায় সোয়া ন'টা বাজে। পাড়াটা নির্জন। এর পরে বোধ হয় কোনো অনাত্মীয়া মেয়ের ঘরে আপনার আর থাকা উচিত নয়।

—অনাত্মীয়া!—এবার অনেকখানি বেশি করে হাসল সঞ্জীব, ফাটা ঠোঁটের যন্ত্রণাটা ভুলে গেল একবারের জন্যে। বলতে চাইল ঃ অনাত্মীয়া হলেই বা কী, আজ দুপুরে আমি কিছু খাইনি, তুমি অন্তত এক পেয়ালা চা আমায় খাওয়াতে পারো সুনন্দা। বলতে চাইল ঃ 'আমার শরীর আর বইছে না—বাইরে পৃথিবীর শীতলতম রাত, স্নো পড়ছে—না, তোমার ছোট-নরম পরিপাটি বিছানাটাতে আমি লোভ করব না—শুধু এই চেয়ারটিতে একটি রাতের মতো আমায় কুকুরের মতো কুণ্ডলী পাকিয়ে পড়ে থাকতে দাও। স্টেশন পর্যন্ত দু মাইল রাস্তা হেঁটে যাওয়া আর হয়তো আমার শরীরে কুলোবে না। বেঁচে থাকার কোনো গরজ আমার নেই সুনন্দা, কিন্তু অনেক দিন বেঁচে থেকে কেমন অভ্যাস হয়ে গেছে, মরতে আমার ইচ্ছে করছে না।'

কিন্তু কিছুই বলতে পারল না সঞ্জীব। ফায়ার-প্লেসটার দিকে চেয়ে রইল শুধু। আগুনের ওপর ছাইয়ের রেখা ঘন হচ্ছে, আরো কিছু কয়লা দেওয়া উচিত সুনন্দার। হয়তো দেবে; সঞ্জীব চলে যাওয়ার পর। তার জন্যে এতটুকু উত্তাপও সে আর অপচয় করবে না।

সুনন্দা আবার ঘড়ির দিকে চাইল। চেয়ে দেখল সঞ্জীবের দিকে। সেই করুণার একটা আদিম অন্ধ অনুভূতি—এই বীভৎস লোকটাকেও যেন তার কাছে সহনীয় করে তুলছে!

সুনন্দা নিজেকে শক্ত করে নিল, সঙ্গে সঙ্গেই আরো কঠিনভাবে আঘাত করতে চাইল সঞ্জীবকে, কিছু ভেবে না পেয়ে শেষ পর্যন্ত একটা ভোঁতা মিথ্যার অস্ত্র হানল।

—আমার স্বামীর ফেরবার সময় হয়ে গেছে। তিনি কাছেই একটা বাড়িতে তাস খেলতে গেছেন। তাঁর ফিরে আসবার আগেই আপনার চলে যাওয়া উচিত।

ঘরে একজনের জন্যে একটি মাত্র নরম বিছানা, পুরুষের উপস্থিতির সমস্ত চিহ্ন-হীনতা—আগের থেকেই মেঘ-ঘনিয়ে-আসা সঞ্জীবের মাথায় এই নতুন আঘাতটা এমন সরল মিথ্যাটাকেও আর বিচার করতে দিল না। সঞ্জীব ঘোলাটে চোখ মেলে শুধু একবার বললে, তোমার স্বামী?

—হাঁ, আমার স্বামী। আপনি কি ভেবেছিলেন যে সারা জীবন আমি আপনার জন্যে তপস্যায় বসে থাকব?

এই ব্যঙ্গটুকুর দরকার ছিল না, তার আগেই সঞ্জীবের সমস্ত স্নায়ুগুলো অসাড় হয়ে গিয়েছিল। সঞ্জীব আবার শরীরের একেবারে শেষ উদ্যমটুকু সংগ্রহ করে উঠে দাঁড়ালো ঃ জানতুম না—আমি জানতুম না। জানলে তোমায় বিরক্ত করতুম না। আমাকে ক্ষমা কোরো।

এগিয়ে গেল দরজার কাছে, কাঁপা হাতে খুলে ফেলল পাল্লা দুটো, তারপর পাথরের ধাপ বেয়ে বেয়ে ধীরে ধীরে সেই দু মাইল অন্তহীন সরীসৃপ পথের দিকে নেমে গেল। এক শীতলতা—এক মৃত্যু—ঘর আর বাইরেটা তার কাছে এখন একাকার।

কিছুক্ষণ শক্ত হয়ে দাঁড়িয়ে রইল সুনন্দা—দাঁতের ওপর দাঁত চেপে রাখল। কিন্তু খোলা দরজা দিয়ে হু হু করে খানিকটা হাওয়া ঢুকল, এক রাশ তুলোর মতো তুষার এসে পড়ল কার্পেটের ওপর। তখন মনে হল দরজাটা বন্ধ করা দরকার।

আর বন্ধ করতে গিয়ে দেখল, এতক্ষণে পথটা প্রায় দু ইঞ্চি তুষারে ঢেকে গেছে, বিবর্ণ-বিনত আকাশ থেকে নেমে আসছে অশান্ত জমাট বৃষ্টির বিন্দু, অন্ধকার পাইন গাছগুলো যেন সাদা সাদা মঞ্জরীতে ছেয়ে গেছে। আর তারই ভেতর দিয়ে টলতে টলতে চলেছে একটা কালো মূর্তি—যেন কোথায় চলেছে, কবে পৌঁছুবে কিছুই তার জানা নেই। সুনন্দার মনে পড়ল তার অসুস্থ শীর্ণ মুখ, মনে পড়ল ছেঁড়া কোটটার কথা, মনে পড়ল এই দারুণ শীতের ভেতরে এই রাত্রে পথ চলবার মতো পোশাক তার গায়ে নেই।

কিন্তু অমন এলোমেলোভাবে চলছে কেন? পথের ডাইনেই যে খাড়া খাদ নেমেছে। থেকে থেকে একেবারে খাদের কোণা ঘেঁষে যাচ্ছে, এই স্রোতে যদি জুতো একবার পিছলে যায়—

চকিতে সিঁড়ির ধাপ ক'টা পার হয়ে নেমে এল সুনন্দা! আর্ত গলায় চিৎকার করে বললে, শুনছ—শোনো—শোনো—ফিরে এসো—

মূর্তিটা একবার দাঁড়িয়ে পড়ল। যেন বিশ্বাস করতে পারছে না।

—শোনো—শোনো—ফিরে এসো—আমি নন্দিনী—তোমায় ডাকছি—

কালো মূর্তিটা দাঁড়িয়ে দাঁড়িয়েই বার কয়েক টলে উঠল, তারপরে আর নিজের ভার বইতে পারল না—হঠাৎ সেই তুষারের মধ্যেই লুটিয়ে পড়ল। চিৎকার তুলে সেদিকে ছুটে গেল সুনন্দা।

আর খোলা দরজা দিয়ে, আলো আর উত্তাপের আহ্বানে এতক্ষণে ঘরের ভেতর ঝট্‌পটিয়ে ঢুকে পড়ল সেই পাখিটা।

# একটি কৌতুকনাট্য

তিন মেয়ের পর আমার মামাতো ভাই টোকনদার প্রথম পুত্রলাভ ঘটেছে। তারই অন্নপ্রাশনে আমাকে যেতে হয়েছিল।

উৎসবের পালা মিটে গেলেও দিন তিনেক থেকে যেতে হল। আর বিশ্রী কাণ্ডটা ঘটল সেই সময়। মামা যে মোটা হারছড়া দিয়ে খোকাকে আশীর্বাদ করেছিলেন, হঠাৎ সেটা অদৃশ্য হয়ে গেল।

বিপর্যয় কাণ্ড শুরু হল বাড়িতে।

বৌদি বললেন, কাল সন্ধ্যেবেলাতেও খোকার গলায় হারটা ছিল। রাত্রে যখন খোকাকে তিনি দুধ খাইয়ে ঘুম পাড়ান, তখন গলায় লাগছে দেখে খুলে রেখেছিলেন। কোথায় যে রেখেছিলেন এখন আর তা মনে করতে পারছেন না। হয়তো ড্রেসিং টেবিলের ওপরে, হয়তো তার টানার ভেতরে—কাজের ঝঞ্ঝাটে ভালো করে তাঁর খেয়ালও ছিল না।

কিন্তু কে নিয়েছে? কাকেই বা সন্দেহ করা? বাড়ি ভর্তি আত্মীয়স্বজন—অধিকাংশই বাইরে থেকে এসেছেন। কথাটা ছড়িয়ে পড়বামাত্র তাঁদের কারো কারো মুখে ছায়া নামল। চাকর কুড়ি বছরের পুরোনো—ব্যাঙ্কে টাকা জমা দেয়, তুলে আনে—তাকে সন্দেহ করার কথা কল্পনা করা যায় না। কাজকর্ম উপলক্ষে কিছু লোক মজুর খেটেছে বটে, কিন্তু পরশু থেকে তাদেরও ছুটি দেওয়া হয়েছে। তাহলে—

তাহলে ভেতর থেকেই কেউ নিয়েছে।

কাউকেই সন্দেহ করা যায় না অথচ কাউকে সন্দেহ না করে উপায় নেই—এমনি একটা বিষাক্ত আবহাওয়ায় থমথম করতে লাগল বাড়িটা। যাঁরা কয়েকদিন আত্মীয়-বাড়িতে কাটিয়ে যাবার কথা ভাবছিলেন—তাঁদের কারো জরুরী কাজের কথা মনে পড়ে গেল, কেউ বা হঠাৎ টের পেলেন তাঁর ছুটি ফুরিয়ে গেছে। এস ডি ও-র স্ত্রী ছোট মাসীমা স্পষ্টই বললেন—আমি বাপু কাল সকালের গাড়িতেই চলে যাব বহরমপুরে। আর যাবার আগে সকলের সামনে বাক্স-বিছানা খুলে দেখিয়ে দিয়ে যাব।

সমস্ত দিন কাটল একটা কুৎসিত অস্বস্তির ভেতর। বাচ্চারা চেঁচামেচি করতে গিয়ে চড়-চাপড় খেলো, বড়রা সারাদিন গুম হয়ে রইলেন। শেষ পর্যন্ত গুমোট কাটাবার জন্যে সন্ধ্যেবেলায় তিন-চারটি কিশোরী মেয়ে যখন হার্মোনিয়াম নিয়ে গানের আসর বসিয়েছে, সেই সময় ধরা পড়ল চোরটা।

ধরল আমার তিন নম্বর মামাতো ভাই পোকন। বার-তিনেক আই.এস.সি ফেল করে এখন সে শহরের ড্রামাটিক ক্লাব আর ফুটবল টিমের উৎসাহী সদস্য। মধ্যে মধ্যে স্বাধীন স্বাধীন ব্যবসার কথাও ভাবছে। স্পোর্টসম্যান শৌখিন ছেলে—স্নানের সময় রোজ তার একখানা করে সাবান দরকার হয়।

প্রথম থেকে সে-ই বলেছিল, তোমরা যা-ই বলো বৌদি, এ বাইরের চোরের কীর্তি। খোলা জানলা দিয়ে আঁকশি বাড়িয়ে হার টেনে নিয়েছে।

—কিন্তু বাইরের জানলা তো আমি বন্ধ করে রাখি।

—গণ্ডগোলে ভুলে গিয়েছিলে। আমি বলছি, এ ছিঁচকে চোরের কাজ না হয়েই যায় না।

পোকনের কথা কেউ বিশ্বাস করেনি—কিন্তু প্রতিবাদ করা আরও *বেশী বিপজ্জনক।* তবু সকলের মন ঘুরে-ফিরে সেই তিন-চারটি আত্মীয়ের কথাই ভেবেছে—যাদের মেয়েদের হাতে কাচ আর ব্রোঞ্জের চুড়ি, যাদের বাচ্চাদের জামা-ফ্রক কলকাতার ফুটপাথ থেকে কেনা, যাদের কর্তারা টিনের কৌটো থেকে বিড়ি বের করে ধরায়। পোকন যেন এক মুহূর্তে একটা বন্ধ জেলখানার দরজা খুলে দিলে।

—ধরেছি ব্যাটাকে। আজও সন্ধ্যের পর খিড়কির ওদিকে আস্তাকুঁড়ের আশপাশে ঘুরঘুর করছিল। বারে বারে ঘুঘু ধান খেয়ে পালাও—আজ—

কথাটা আর শেষ করল না। স্পোর্টসম্যানের হাতের ঘুষি পড়ল পেটে, লম্বা কালো লোকটা 'কঁক' করে একটা আওয়াজ তুলেই দু ভাঁজ হয়ে বসে পড়ল উঠোনে।

মাসীমা বললেন, আহা-আহা—

—আহা—আহা? তিন ভরির হার, তুমি সিম্প্যাথি করছ?—পোকন একটা প্রকাণ্ড লাথি লাগালো লোকটার পিঠে ঃ চেহারা দেখছ না? আসল জেলখানার আসামী।

চেহারা দেখে যদি চোর সাব্যস্ত করতে হয়—তা হলে লোকটাকে ফাঁসির আসামী বলে মনে করতেও দোষ নেই। প্রায় সাড়ে পাঁচ হাত লম্বা, ভূষো কালির মতো মরা কালো রং, মাথায় পাকধরা ছাঁটা ছাঁটা চুল, বুকের পাঁজরা গোনা যায়, পরনে নেংটির মতো এক টুকরো কাপড় ছাড়া আর কোনো আবরণ নেই। দুটো সাদা চোখ যন্ত্রণায় কুঁচকে এসেছে, কদাকার মুখটা ফাঁক করে হাঁপাচ্ছে একটু-একটু।

কৌটো থেকে বিড়ি বের করেন, এমন একজন আত্মীয় এগিয়ে এলেন। লোকটার ঘাড় ধরে ঝাঁকুনি দিলেন একটা।

—এই, কী নাম তোর?

—কা-কালীচরণ।—লোকটা হাউ হাউ করে কেঁদে উঠল ঃ আমি কিছু করি নাই বাবু—আমারে ছাইড়্যা দেন।

—তবে বাড়ির আনাচে-কানাচে ঘুরছিলি কেন?

—অনেক কলাকাতা পইড়্যা আছে, খাওনের কিছু পাই নাকি খুঁজতে আছিলাম। পাকিস্তান থিকা আসছি—আমার কেউ নাই—ভিক্ষা-শিক্ষা কইরা খাই। আমি চোর না বাবু—মিথ্যা আমারে—

সারাদিনের অসমানের জ্বালাটা ফেটে পড়ল। আত্মীয়টি ঠাস করে চড় বসালেন একটা ঃ চুপ কর হারামজাদা! বিপাকে পড়লে সবাই অমন পাকিস্তান কপচায়। বল্—হারছড়া কোথায় রেখেছিস?

আমি এতক্ষণ দর্শকের ভূমিকাতেই চুপ করে দাঁড়িয়েছিলুম। কিন্তু মারধোরের ব্যাপারটা ক্রমশ অসহ্য হয়ে উঠতে লাগল। বললুম, মেরে আর কী হবে? তার চাইতে বরং থানায় দিন।

—থানায়?—পোকন তাচ্ছিল্যভরে বললে, ব্যাটা পাকা চোর—থানাতেও কি কবুল করবে নাকি? হার তো গেছেই সুকুমারদা—বরং যতটা পারা যায় হাতের সুখ করে নেওয়া যাক।

—হ্যাঁ, মারই হচ্ছে ওষুধ—আত্মীয়টি যোগান দিলেন।

তারপরে মিনিট কয়েক ধরে যা চলল তা অবর্ণনীয়। কলকাতার রাস্তায় পকেটমার

ধরা পড়বার পর যা ঘটে থাকে, তা-ই চলতে লাগল লোকটার ওপর। আর তার সঙ্গে পোকনের হুঙ্কার ঃ এখনো বল্, হার কোথায় বিক্রি করেছিস, নইলে খুন করে ফেলব!

আমি বারান্দার একটা থাম ধরে শক্ত হয়ে দাঁড়িয়ে রইলুম, মেয়েরা বাচ্চাদের টেনে নিয়ে ভেতরে চলে গেলেন। টোকনদা বলতে লাগলেন, থাক্ থাক্—মরে যাবে—এই সময় সাইকেলের আওয়াজ পাওয়া গেল। মামা ডিস্‌পেন্সারিতে গিয়েছিলেন, ফিরে এসেছেন।

—কী হয়েছে?

সমস্বরে উত্তর এল ঃ চোরটা ধরা পড়েছে।

—ধরা পড়েছে? তাই নাকি?—সাইকেল রেখে মামা এগিয়ে এলেন ঃ একি—এমনিভাবে মেরেছিস! মুখ দিয়ে রক্ত পড়ছে যে!

টোকনদা বললেন, তবু কবুল করছে না বাবা। পাকা চোর।

—নিশ্চয় পাকা চোর!—মামা একবার গোঁফজোড়ায় হাত বুলিয়ে নিলেন ঃ তা ধরা পড়ল কী করে?

আবার সমস্বর উঠল আর পোকনই বুক ঠুকে এগিয়ে এল সামনে।

—আমি ধরেছি বাবা। সন্ধ্যের পর খিড়কির পেছনে ঘুর ঘুর করছিল। আমি একেবারে ক্যাঁক্ করে—

লোকটার রক্তমাখা মুখ থেকে আবার কান্নামেশানো জান্তব স্বর বেরুল : আমি চোর না বাবু—প্যাটের জ্বালায় পাতা-কুড়ানি—

—শাট্ আপ!—পোকন আর একটা লাথি বসাতে যাচ্ছিল, মামা তাকে থামিয়ে দিলেন।

—খিদে পেয়েছে তো দরজায় এসে চাইলি না কেন? বাড়ির পিছনে ঘুরে বেড়াচ্ছিলি কি জন্যে?

—চাইলে খ্যাদাইয়া দেয় বাবু! অনেক কলাপাতা পইড়া আছে দেখলাম—দোহাই বাবু, আমি চোর না—কিছু জানি না—খামাখা আমারে মাইরা—

মামা মোটা গলায় ধমক দিলেন ঃ চোপ। হারটা নিয়ে কী করেছিস তাই বল।

—কিসের হার বাবু? আমি কিছু জানি না!

পোকন আবার ঝাঁপিয়ে পড়তে যাচ্ছিল, মামা হাত বাড়িয়ে তাকে ঠেকালেন। তারপর বললেন, আচ্ছা—হারের কথা পরে হবে। তোর খিদে পেয়েছে? খাবি কিছু?

—খাইতে চাই না বাবু! আমাকে ছাইড়া দেন।

—তা কি হয়?—মামার মুখে একটুকরো হাসি ফুটে উঠল ঃ এতক্ষণ মার খেলি, এবার একটু মিষ্টি না খাইয়ে তোকে ছাড়ব কেন? যা তো পোকন—ভাঁড়ার থেকে সেরখানেক সন্দেশ নিয়ে আয়। ভাঁড়ারে না থাকে, দোকান থেকে আন।

—এক সের সন্দেশ!—যেন বাজ পড়ল। প্রায় চিৎকার করে উঠল পোকন ঃ আপনি কী বলছেন বাবা! চোরকে একসের সন্দেশ খাওয়াবেন?

মামার মুখের হাসি মিলিয়ে গিয়েছিল। শক্ত গলায় বললেন, হ্যাঁ, যা বলছি তাই করো। আর এক ঘটি জল আনো কেউ—লোকটা মুখটুখগুলো ধুয়ে ফেলুক।

গোঁজ হয়ে বেরিয়ে গেল পোকন। আমার পাশ দিয়ে বেরিয়ে যাওয়ার সময় বিড়

বিড় করে বলে গেল, বাবার মাথাই খারাপ হয়ে গেছে।

আসল নাটকটা জমল এর পরে।

চোরকে জামাই আদরে সন্দেশ খাওয়ানোর দৃশ্য দেখবার জন্য সারা বাড়ি ভেঙে পড়ল এবারে। একটা প্রকাণ্ড থালায় এক সের নয়—প্রায় দেড় সের সন্দেশ সাজিয়ে দেওয়া হয়েছে। লোকটা প্রথমে আপত্তি করেছিল, কিন্তু মামার একটা নিদারুণ ধমকে ধীরে ধীরে খেতে আরম্ভ করল।

প্রথমে আস্তে সুস্থে, তারপরে রাক্ষসের মতো। মনে হল, কতদিন সে খায়নি। ক্ষুধা আর লোভের এমন মূর্তি এর আগে আমি কোনোদিন দেখিনি। তাকানো যায় না—সমস্ত শরীর শিউরে উঠতে থাকে। মুখের দু কষে তখনো রক্ত লেগে আছে, কপালের ওপরটা ফুলে রয়েছে অনেকখানি—গায়ে জলকাদা, উঠোনের লাল্‌চে ইলেক্‌ট্রিকের আলোয় নিজের চারপাশে একটা কদাকার ছায়া রচনা করে লোকটা গোগ্রাসে সন্দেশ গিলছে—সমস্ত ব্যাপারটা যেন অশ্লীল বীভৎসতা—যেন কল্পনাই করা যায় না!

সন্দেশের থালা শেষ করে লোকটা অবরুদ্ধ স্বরে বললে, বাবু, জল!

মামা লোকটার মুখোমুখি দাঁড়ালেন। নিষ্ঠুর শীতল স্বরে বললেন, হারটা কোথায়?

—হার আমি জানি না বাবু। একটু জল দ্যান।

—বল, হার কোথায়?

—হার নিই নাই বাবু।—লোকটা বোবা-ধরার মতো গলায় বললে, জল দ্যান বাবু। সন্দেশ বুকে আটকাইয়া গেছে—মইর‍্যা গেলাম—জল দ্যান।

—হার কোথায় আছে না বললে জল দেওয়া হবে না।

একসের সন্দেশের রহস্য বোঝা গেল এতক্ষণে। লোকটার সারা মুখে তখন মরণান্তিক যন্ত্রণা—সাদা সাদা চোখ দুটো ঠেলে বেরিয়ে আসবার উপক্রম করছে। এর চাইতে মারাত্মক শাস্তি পোকনও বোধ হয় ভাবতে পারত না।

বুকে হাত চেপে লোকটা ঝুঁকে পড়ল ঃ বাবু—জল—মইরা গেলাম—জল—

আমি বললুম, মামা—দম আটকে মরে যাবে যে!

—না, মরবে না—মামা কঠোর গলায় বললেন, আমি ডাক্তার, আমি জানি। বল্ হার নিয়েছিস কিনা?

উদ্‌ভ্রান্ত পাগলের মতো তাকালো লোকটা। বললে, নিছি—নিছি—হার নিছি। এখন একটু জল দ্যান—

চারদিকে উল্লাসের ধ্বনি উঠল।

মামা গর্জন করলেন, চুপ—সব চুপ। বল্—হার কী করেছিস?

—বাজারে একজনরে বেইচ্যা দিছি। তারে চিনি না। একশো টাকা পাইছিলাম—হারাইয়া গেছে!—লোকটা গোঙানির মতো সুর তুলে বলে যেতে লাগল ঃ হইল তো? এ্যাখন আমারে থানা পুলিস যেখানে খুশি দ্যান—তার আগে এট্টু জল দ্যান।

জলের ঘটিটা মামাই এগিয়ে দিলেন। এক ঘটি জল শেষ করে ঝিম মেরে বসে রইল লোকটা।

মামা বললেন, বাড়ি কোথায়?

—বাড়ি নাই।

—তবে বেরো এখান থেকে। এখুনি।

শুধু পোকন নয়—সবাই কোলাহল করে উঠল একসঙ্গে ঃ ছেড়ে দিচ্ছেন?

মামা বললেন, হ্যাঁ, ছেড়েই দিচ্ছি। এই—ওঠ্—বেরো—

লোকটা উঠল, মাতালের মতো টলতে টলতে বেরিয়ে গেল দরজা দিয়ে। আর ক্ষুধার্ত বাঘের মতো চোখ দুটো জ্বলতে লাগল পোকনের। ক্রোধে, বিরক্তিতে।

—এটা কী করলেন বাবা? চোরটাকে এভাবে—

মামা স্থির দৃষ্টিতে পোকনের দিকে তাকালেন।

—কবুল করেছে, হারটা বাজারে যার কাছে বেচে ছিল—সে আমার চেনা স্যাঁকরা—তারই গড়ানো—সে-ই আমাকে ডিস্‌পেন্সারিতে এটা দিয়ে গেছে। আর ওকে থানায় দিয়ে কী হবে পোকন?—মামা কোটের পকেট থেকে হাত বের করে মুঠো খুলে ধরলেন, সোনার হারটা ঝলমল করে উঠল।

মাথা নামিয়ে পোকন সরে গেল হঠাৎ—ভিড়ের মধ্যে আর তাকে চোখে পড়ল না।

মামা আমাকে ডাকলেন ছাতে। রাত এগারোটার সময়। রেলিং ধরে চুপ করে দাঁড়িয়ে আছেন, বিষণ্ণ চাঁদের আলো চোখে মুখে চিকচিক করছে তাঁর। এই মুহূর্তে আমি বুঝতে পারলুম, মামা অনেক—অনেক বুড়ো হয়ে গেছেন।

গম্ভীর মৃদুস্বরে মামা বললেন, পোকন একেবারে নষ্ট হয়ে গেছে। হারটা সে-ই বিক্রি করে এসেছিল। চেনা স্যাঁকরা আমাকে ডিস্‌পেন্সারিতে ফেরৎ দিয়ে গেল।

আমার মাথা ঘুরে গেল কয়েক সেকেণ্ডের জন্যে। খোলা ছাত হলে আমি সোজা একতলায় পড়ে যেতুম।

—সত্যি বলছেন মামা?

—নিজের ছেলের নামে মিথ্যে কথা বলব সুকুমার?—মামার চোখে জল চিক-চিক করতে লাগল ঃ পোকন একেবারে অধঃপাতে গেছে—ফ্ল্যাশ খেলে, মদও ধরেছে।

কিন্তু তার চাইতেও বড়ো বিস্ময়ের চাবুকে চমকে উঠলুম আমি।

—লোকটা যে নিজের মুখে কবুল করল মামা!

—যে দুদিন খেতে পায় না, তাকে এক থালা সন্দেশ খাইয়ে জল না দিলে চুরি তো চুরি—তিনটে খুনও সে কবুল করত সুকুমার।

—কিন্তু সব জেনেশুনে—

—বাড়িভর্তি আত্মীয়ের সামনে ঘরের কেলেঙ্কারি ফাঁস করব? এই তো ভালো হল সবচাইতে। অনেক মার খেয়েছে, পেট ভরে সন্দেশ খাইয়ে বিদেয় করে দিলুম। বলো, ভালো করিনি?

মামা বোধ হয় হাসতে চেষ্টা করলেন। কিন্তু আওয়াজটা আমার কানে কান্নার মতোই ঠেকল।

# সুখ

—মাছ ধরতে চান? ওভাবে হবে না।

আমি চমকে উঠলুম। আমার ধারণা ছিল বিকেলের এই নির্জন মাঠে, এই ছোট নদীটার ধারে যেখানে একটুকরো পাথরের ওপর বসে আমি শান্ত স্বচ্ছ জলের ভেতরে বঁড়শি ফেলেছি, তার আধ মাইলের ভেতরে কোনো জনপ্রাণী নেই। না—ভুল বলা হল। দু-একটা গোরু চরতে দেখেছিলুম এদিক-ওদিক, আশপাশের ক'টা ঝোপ-ঝাড় থেকে এক-আধটা শেয়ালও বেরিয়ে আসা অসম্ভব নয়, কিন্তু—

তাকিয়ে দেখলুম, পেছনে একটি মানুষ দাঁড়িয়ে। ত্রিশ থেকে পঁয়ত্রিশের মধ্যে বয়েস, একটু বেশিমাত্রায় লম্বা বলে শরীরের ওপরদিকটায় অল্প একটু ভাঁজ পড়েছে। গায়ে আধময়লা হাফ শার্ট, পরনে ধুতি, পায়ে ধুলো-মাখা রবারের জুতো। কালো ফ্রেমের চশমার ওপর পশ্চিমের রোদ পড়ে মনে হচ্ছিল চোখ দুটো জ্বলছে আগুনের গোলার মতো।

ভদ্রলোক আবার বললেন, নতুন লোক নিশ্চয়। নাহলে এ নদীতে ছিপ ফেলবার পণ্ডশ্রম কেউ করে না। কিছু পেলেন?

বললুম, একটা ছোট বেলে মাছ।

—ব্যাস-ব্যাস। যথেষ্ট পেয়েছেন। আজকের মতো খুশি হয়ে বাড়ি চলে যান। আর সত্যিই যদি দুটো-চারটে মাছ ধরতে চান, তাহলে রোমে এসে রোমান হতে হবে। অর্থাৎ গামছা পরুন, পলো নিয়ে জলে নামুন, ঘণ্টা-তিনেক পরিশ্রম করুন, তারপর দেখবেন অন্তত পোয়াটাক চুনো মাছ যোগাড় হয়েছে।

বলে হেসে উঠলেন।

ভদ্রলোক কিছু লেখাপড়া জানেন বলে মনে হল। আর ঠিক এই পরিবেশে তাঁর আবির্ভাবটা কেমন অসঙ্গত বোধ হয় আমার কাছে। উত্তর বাংলার এই গ্রামটিতে কয়েকটা ছুটির দিন আমি কাটাতে এসেছি এক সপ্তাহ আগে। যে আত্মীয়টির কাছে এসেছি—তিনি সম্পর্কে আমার কাকা; তাঁর পরিচিত এবং বন্ধুবান্ধব—অর্থাৎ যে দু-চারটি মোটামুটি শিক্ষিত মানুষ এখানে আছেন, তাঁদের সঙ্গেও আলাপ হয়ে গেছে আগেই। দুজন পোস্টঅফিসের কেরানী, জনকয়েক স্কুল-টিচার, একজন ডাক্তার আর তার কম্পাউণ্ডার, জনতিনেক ব্যবসায়ী। এঁদের বাইরে আর কেউ রোমে এসে রোমান হওয়ার প্রবাদ শোনাতে পারেন সে-কথা আমার জানা ছিল না। আর বিকেলের এই নির্জন মাঠে যেখানে আধ মাইলের ভেতরে কোনো জনপ্রাণী আছে বলে আমার মনে হয়নি, যেখানে হাওয়ায় বেনাবন সরসর করছিল, যেখানে ওপারের জঙ্গল থেকে মধ্যে মধ্যে ভেসে আসছিল লেবুঘাস আর বনতুলসীর গন্ধ, যেখানে আমার ঠিক পায়ের নীচেই মিহি বালির ওপর খানিকটা নীলচে জল প্রায় নিথর হয়ে ছিল আর কয়েকটা ভাঙা ঝিনুকের রূপালি খোলায় লাল রোদের টুকরো মুক্তো হয়ে জ্বলছিল, সেখানে এই লোকটি যেন হঠাৎ ফুটে উঠল; যেন একটু আগে সে কোথাও ছিল না—একটু পরে এই রোদ মুছে গেলে সে-ও নিশ্চিহ্ন হয়ে যাবে।

আমি ছিপ গুটিয়ে আস্তে আস্তে দাঁড়িয়ে পড়লুম। জলের কোল ছেড়ে উঠে এলুম

পাহাড়ের ওপর। সেই চার ইঞ্চি বেলে মাছটা পাথরের ধারেই পড়ে রইল।

নদীর ধারের একটি মাত্র গাছ—একটা শিমূলের গুঁড়িতে হেলান দিয়ে বিড়ি ধরাচ্ছিলেন ভদ্রলোক।

—চললেন?

বললুম, হ্যাঁ। ভেবে দেখলুম, আপনার প্রস্তাবটাই ভালো। কাল গামছা আর পলো এনেই চেষ্টা করে দেখব।

ভদ্রলোক একটু হাসলেন। বললেন, বাইরের লোক—না?

—এক সপ্তাহ হল এসেছি।

—কোথায় উঠেছেন?

পরিচয় দিলুম। তারপর বললুম, আমার ধারণা ছিল, এখানকার সকলের সঙ্গেই আমার মোটামুটি চেনা হয়ে গেছে। কারণ, বিকেলে ডাক আসবার সময় সবাই-ই একবার পোস্ট অফিসে যান। কিন্তু আপনার সঙ্গে কখনো আমার দেখা হয়নি।

বিড়িতে টান দিয়ে ভদ্রলোক বললেন, তার কারণ আমার কখনো চিঠি আসে না। কখনো আসবে না।

শেষ কথাটায় আর একবার চমকালুম আমি। চিঠি কখনো আসেনি এটা অসম্ভব না হতে পারে কিন্তু চিঠি কখনো আসবে না, এইটেই কানে অত্যন্ত বেসুরো ঠেকল। আর বিকেলের সেই পড়ন্ত রোদে আরো একবার তাঁর চশমার কাচদুটোকে আগ্নেয় বলে মনে হল আমার। অনুভব করলুম, এখানে আসবার পরে যাদের সঙ্গে আমার আলাপ হয়েছে—এই মানুষটি তাদের চেয়ে অন্তত খানিকটা আলাদা।

বললুম, আপনিও বোধহয় ঠিক এখানকার লোক নন।

—এখনো এখানকার লোক হতে পেরেছি কিনা জানি না। কিন্তু আট বছর আছি এখানে। মাসের হিসেব ধরলে আরো কিছু বেশী।

—কী করেন?

—চাষবাস। মডেল ফার্মিং।

মডেল ফার্মিং! ভদ্রলোকের মুখের দিকে চেয়ে রইলুম। সব যেন রূপকথার মতো শোনাচ্ছে। এই নগণ্য ছোট গঞ্জটির আশপাশে মডেল ফার্মিং-এর মতো একটা ব্যাপার কিছু আছে এ-কথা তো কেউ আমাকে বলেনি।

ভদ্রলোক বললেন, বিশ্বাস হচ্ছে না—না? একদিন নিয়ে যাব আপনাকে। আছেন তো এখন?

—আর দিনচারেক থাকব।

—আচ্ছা, দেখা হবে তা হলে। নমস্কার।

বলে ভদ্রলোক পাড় থেকে নদীর দিকে নেমে গেলেন। জুতো খুলে হাতে নিলেন, কাপড় তুললেন হাঁটু পর্যন্ত, তারপর প্রায়-মজা নদীটার তিরতিরে জলটুকু ছপছপ করে পার হয়ে একটা বুনো জন্তুর মতো ওপারের বনতুলসী আর লেবুঘাসের বনের মধ্যে কোথায় যেন হারিয়ে গেলেন।

একটা অদ্ভুত অস্বস্তিতে আরো কিছুক্ষণ আমি দাঁড়িয়ে রইলুম সেখানে। যেন স্বপ্ন দেখলুম—যেন একটা অলৌকিক ঘটনা ঘটে গেল চোখের সামনে। এই নির্জন মাঠ,

বাতাসে বেনাবনের শব্দ, লেবুঘাস আর বনতুলসীর গন্ধ আর কালো হয়ে আসা রোদের রঙ সমস্ত জিনিসটাকে অদ্ভুত প্রেত-প্রত্যয়ে পৌঁছে দিতে পারত, যদি না আমি দেখতুম তখনো নদীর জলটা অনেকখানি ধরে ঘোলা হয়ে আছে, যদি না আমার চোখে পড়ত শিমুল গাছের তলায় একটা আধপোড়া বিড়ি থেকে সুতোর মতো ধোঁয়া উঠছে তখনো।

কাকা কনফার্মড ব্যাচেলার, একটি পোস্টাল পিয়নকে নিয়েই তাঁর সংসারযাত্রা। সে-ই রান্নাবান্না করে। রাত্রে খেতে বসে আমি নদীর ধারের সেই অদ্ভুত লোকটার কথা কাকাকে বললুম।

কাকা বললেন, বুঝেছি, পাগলা চৌধুরী।

—পাগ্‌লা চৌধুরী মানে? পাগল?

—না, পাগল বলে তো মনে হয় না। একটু অদ্ভুত ধরনের এই যা।

—অদ্ভুত কেন?

—তা ছাড়া কী আর। লেখাপড়া জানে মনে হয়—ভদ্রলোক, অথচ কারুর সঙ্গে বিশেষ মেশে-টেশে না। যা কিছু খাতির গ্রামের চাষাভূষোর সঙ্গে। আমি তো এই দু-বছর আছি এখানে—হাটে কয়েকবার দেখা হয়েছে, আর সামান্যই আলাপ।

—নিজের সেই মডেল ফার্মিং নিয়েই থাকেন বুঝি?

—মডেল ফার্মিং!—কাকা ভ্রূকুটি করলেন ঃ সে সব তো কিছু শুনিনি। সামান্য কিছু জমি-জমা আছে, চাষ-বাষ করে, তা ছাড়া গ্রামের লোককে জড়িবুটি দেয়, টোট্‌কা চিকিৎসা করে—এই তো জানি।

—টোট্‌কা চিকিৎসা?

—হুঁ, এইসব করেই চালায়। এখানকার ভদ্রলোকদের সঙ্গে মেলামেশায় একেবারে আনসোস্যাল। শুনেছি প্রথম যখন এদিকে এসেছিল, তখন পুলিসে সন্দেহ করেছিল অ্যাবস্‌কণ্ডার, কিছু খোঁজখবরও নিয়েছিল। শেষে দেখেছে ওই এক ধরনের খেয়াল-খ্যাপা লোক—ঘাঁটাঘাঁটি করে কোনো লাভ নেই।

—কোথায় থাকেন?

—গঞ্জের বাইরে, গাঁয়ের ভেতর। ঠিক কোথায় তা বলতে পারব না।

কৌতূহল মিটল আপাতত। পৃথিবীর অসংখ্য মানুষ নিজের খেয়ালখুশিতে দিন কাটিয়ে চলে; আমার কাছে যা নিছক পাগলামো, আর একজন তার ভেতর নিজের মতো করে যুক্তির শৃঙ্খলা খুঁজে পায়—অতএব ও নিয়ে মাথা ঘামানো সম্পূর্ণ নিরর্থক। কিন্তু তবুও রাতে অনেকক্ষণ পর্যন্ত আমার ঘুম এল না। জানলার বাইরে দূরের একসার কালো গাছপালার ওপর তামাটে রঙের বিবর্ণ চাঁদটার ডুবে যাওয়া দেখতে দেখতে আর বাদুড়ের ডানার আওয়াজ শুনতে শুনতে দুটো জিনিস আমাকে বার বার পীড়ন করতে লাগল। সেই পড়ন্ত রোদের আলোয় আগুনের মতো জ্বলতে থাকা চশমার কাচ ঃ 'আমার চিঠি কখনো আসবে না।' আর—আর সেই আসন্ন সন্ধ্যায় অমনভাবে নদীটা পার হয়ে বনতুলসী আর লেবুঘাসের জঙ্গলে কোথায় মিলিয়ে গেল লোকটা?

পরের দিনটা নিজের এলোমেলো কাজ নিয়ে কাটল। সারা সকাল বসে বসে অনেকগুলো চিঠি লিখলুম। কাকার ছোট রেডিওটা গোলমাল করছিল, সেটা খুলে ঘণ্টা-দুই হাতুড়ে চিকিৎসা চালালুম, কাজ চালানোর মতো দাঁড়িয়ে গেল। দুপুরে বাঁধানো

পুরোনো মাসিক পত্রিকা যোগাড় করে একটা ধারাবাহিক নিটোল প্রেমের উপন্যাস পড়ে ফেললুম শেষ কিস্তিটা পর্যন্ত। বিকেলে চা খাওয়ার সময় মনে পড়ল মাইল পাঁচেক দূরে একটা চমৎকার পুরোনো মন্দির আছে, সেটা নাকি দেখবার মতো। চা শেষ করে কাকার সাইকেলটা নিয়ে সেই মন্দিরটার উদ্দেশেই বেরিয়ে পড়লুম।

কাকা বললেন, দেরি করিসনি, রাস্তাটা খারাপ।

—না, না, সন্ধ্যের মধ্যেই ফিরে আসব।

ঘড়িতে দেখলুম সাড়ে চারটে। যেতে আসতে মাইল দশেক রাস্তা—সাইকেলে কতক্ষণই বা লাগবে? মন্দিরের জন্যে আধঘণ্টা সময় ধরে রাখা যেতে পারে। সাড়ে ছ'টার মধ্যে ফিরে আসব। তা ছাড়া পৌনে সাতটা-স'তটার আগে তো ভালো করে অন্ধকারই হয় না আজকাল। ভাবনার কিছুই ছিল না।

কাঁচা মাটির পথ, গোরুর গাড়ি চলে, তবু সাইকেলের পক্ষে এমন কিছু দুরূহ দুর্গম নয়। মাঠের ভেতর দিয়ে, আম-জাম-বাবলা বনের পাশ কাটিয়ে, গোটা দুই গ্রাম ছাড়িয়ে আর খুব সম্ভব সেই নদীটারই একটা লোহার সাঁকো পার হয়ে যখন মন্দিরে পৌঁছলুম তখন আকাশে কালকের মতোই রাঙা বিকেল। কিন্তু আজ আর আমার পাগলা চৌধুরীকে মনে পড়ল না। মন্দিরটাই আমাকে মুগ্ধ করল। লাল পোড়া ইটে বিষ্ণুপুরী ধরনে তৈরী—প্রত্যেকটি ইটে কারুকার্য; এখন ফাটল ধরেছে এখানে ওখানে, নবরত্ন চূড়োর ক'টাই ভেঙে পড়েছে, তবু দীঘির উঁচু পাড়ের ওপর যেন রাজার মহিমায় দাঁড়িয়ে আছে এখনো। ভেতরে কালো কষ্টিপাথরে গড়া অষ্টভূজা কালীমূর্তি—তাঁর গায়ে বহুদিনের জমাট সিঁদুরের প্রলেপ, চাপধরা রক্তের মতো দেখাচ্ছে। মন্দিরের চাইতেও মূর্তিটা অনেক বেশি পুরোনো বলে মনে হল।

ঘাটের সিঁড়িগুলো ভেঙে ঘাসবনের মধ্যে লুকিয়েছে, দীঘিটা মজে এসেছে আধাআধি, শ্যাওলা-পানা-পদ্মপাতায় ঢাকা মেঘরত্ন জলের ওপর পদ্মের কালো শুকনো ডাঁটা সারি সারি ফণাহীন কেউটের মতো দাঁড়িয়ে। মন্দিরের সামনে বসে দীঘির দিকে তাকিয়ে অনেকক্ষণ চুপ করে বসে রইলুম আমি আর শুনতে পেলুম হাওয়ায় হাওয়ায় দীঘির চারধারে বেল, আমলকী, রুদ্রাক্ষ আর হরীতকীর বন থেকে যেন দমচাপা দীর্ঘশ্বাস উঠছে!

যখন খেয়াল হল, তখন ফিকে নীল রেশমী শাড়ীর মতো হালকা সন্ধ্যার গায়ে তারা জরী বুনছে, জোনাকির বুটি ফুটছে বেল-আমলকী-রুদ্রাক্ষের ছায়ায়। অনেক দেরি হয়ে গেল যে! ব্যস্ত হয়ে আমি উঠে দাঁড়ালুম, সাইকেলটা নিয়ে নেমে এলুম উঁচু ডাঙাটা থেকে, তারপর বাড়ির দিকে চলতে শুরু করে দিলুম।

আম-জাম-বাবলা গাছের ওপর দিয়ে তামাটে রঙের চাঁদটা আলো ছড়াচ্ছে—মেটে পথে চলেছি সাইকেল নিয়ে। কেন জানি, না, ওই মন্দিরটাই আমার মনকে আচ্ছন্ন করে দিল। চমক ভাঙল বিশ্রী একটা হোঁচট খেয়ে। কড়াং কট করে আওয়াজ কানে এল—অর্থাৎ চেন ছিঁড়ল সাইকেলের।

সামনে এখনো প্রায় দেড় মাইল পথ। আর যেখানটায় চেন ছিঁড়ল সে জায়গাটাও একটু বেয়াড়া। কতগুলো বড়ো বড়ো গাছ যেন সেখানে হুমড়ি খেয়ে পড়েছে রাস্তার ওপর, চাঁদ দেখা যায় না—ছাড়া ছাড়া অন্ধকারের টুকরো থমথম করছে। সাইকেলের

আলোর শেষ সীমানা দিয়ে বাঘের বাচ্চার মতো বাদামী রঙের কী একটা দৌড়ে গেল, আতঙ্কের ধাক্কা লাগল একবার। পরক্ষণেই বুঝতে পারলুম ওটা একটা অতিকায় ভাম বেড়াল।

কয়েক মিনিট স্থির হয়ে দাঁড়িয়ে নিজেকে সামলে নিচ্ছি, হঠাৎ কানে এল ঃ কী হল সাইকেলের?

আরো একবার দারুণভাবে চমকালুম আমি। পথের ধারের অন্ধকার ছায়া ফুঁড়ে একটা কুঁজো মতন লোক এগিয়ে আসছে। লোকটার হাতে ছোট একটা টর্চের আলো ঝল্‌কে না উঠলে আমি হয়তো চিৎকার করে উঠতুম।

আমার মুখে টর্চ ফেলে লোকটা বললে, আরে—আপনি যে!

তখন চিনতে পারলুম। সেই পাগ্‌লা চৌধুরী।

জিজ্ঞেস করলুম ঃ আপনি এখানে?—বুকের ভেতরটা ঢিপঢিপ করছিল তখনো, গলার আওয়াজ যে আমার কেঁপে উঠল, নিজেই টের পেলুম সেটা।

—একটু কাজ ছিল। কিন্তু আপনি কোথায় গিয়েছিলেন?

—কপালিনীর মন্দির দেখতে।

—সেটা বুঝেছি। নতুন লোক, তাই জানেন না—দিনের বেলা ছাড়া এ সব দিকে না আসাই ভালো।

—চোর-ডাকাত? অপদেবতা?

—না মশাই, সে সব নয়। অন্য ব্যাপার। নিন- -এগিয়ে চলুন এখন। সাইকেল তো দেখছি বেকার হয়ে গেছে, টানতে টানতেই যেতে হবে। চলুন।

ভদ্রলোক সঙ্গে থাকায় মনে ভরসা এসেছিল। চলতে চলতে জিজ্ঞেস করলুম, পথে কী আছে বলছিলেন?

—সাপ মশাই, সাপ। বিরাট বিরাট গোখরো। পাকা গমের মতো গায়ের রঙ, পশ্চিমে গহুমা বলে খ্যাত, এদিকে বলে গোমা সাপ। কামড়ালে আর দেখতে হবে না। খুব পুরোনো আমলের জায়গা কিনা—নবাবী ইটের পাঁজা আর ভাঙা মন্দির-মসজিদের তো অভাব নেই আশপাশে। নিশ্চিন্তে বংশবৃদ্ধি করছে।—বলেই ভদ্রলোক আমার হাত ধরে টানলেন ঃ একটু দাঁড়ান।

—কী হল?

—শুকনো পাতার খড়খড়ানি পাচ্ছেন না? ওঁদেরই কেউ যাচ্ছেন একটু দূর দিয়ে—সাপের চলা ছাড়া ও-রকম আওয়াজ হয় না। দাঁড়িয়ে যান—এগোতে দিন মহাপ্রভুকে। সাইজে বেশ বড়োই হবেন—নিদেনপক্ষে হাত পাঁচেক মনে হচ্ছে।

আর বলবার দরকার ছিল না। এমনিতেই আমার রক্ত হিম হয়ে এসেছিল।

কতক্ষণ পরে সাপটা চলে গেল জানি না। ভদ্রলোক আমার হাতে আবার একটা চাপ দিলে সভয়ে নড়ে উঠলুম আমি।

—নিন, চলুন এবার। লাইন ক্লিয়ার।

চলতে লাগলুম, কিন্তু কী ভাবে সে কেবল আমিই জানি। অন্ধকার গাছগুলোর ভূতুড়ে জগৎটা পেরিয়ে যখন তামাটে চাঁদের আলোয় আবার মেঠো পথে এসে পড়লুম, তখনো সমানে পা কাঁপছে। চৌধুরীর টর্চ মধ্যে মধ্যে জ্বলছে-নিবছে, কিন্তু আমার ক্রমাগত মনে

হচ্ছিল—যে-সব ছোট ছোট অন্ধকারের টুকরোগুলোতে টর্চের আলো পড়ছে না, সাক্ষাৎ মৃত্যু কুণ্ডলী পাকিয়ে অপেক্ষা করছে তাদের ভেতর ; আমি পাশ দিয়ে যাওয়ার সময় বিদ্যুতের মতো বিষাক্ত ফণা মাথা তুলবে তারা।

আরো আধ মাইল পথ নিঃশব্দে কাটল। আমার গলা অদ্ভুতভাবে শুকিয়ে গিয়েছিল, আমি কথা কইতে পারছিলুম না। চৌধুরী কী ভাবছিলেন জানি না—তামাটে চাঁদের পিঙ্গল আলোয় তাঁর একটা লম্বা ছায়া পড়েছিল পথের ওপর; কেমন যেন মনে হচ্ছিল ও ছায়াটা চৌধুরী নয়—তাঁর আগে আগে একটা ছায়ামূর্তি তাঁকে পথ দেখিয়ে এগিয়ে নিয়ে চলেছে।

হঠাৎ চৌধুরী বললেন, নিন—ওই আপনার পোস্ট-অফিসের আলো দেখা যাচ্ছে, গঞ্জের কাছে এসে পড়েছি আমরা। নির্ভয়ে চলে যান এবার।

—আপনি?

—আমি বাঁ দিকে যাব। ওই যে ওখানটায় একটা মিটমিটে আলো দেখছেন, ওই আমার আস্তানা—একটু হেসে বললেন, মডেল ফার্ম। আসুন না বেড়াতে বেড়াতে কাল সকালের দিকে। চিনতে অসুবিধে হবে না, একটা ডোবা দেখতে পাবেন, তার ধারে তিনটে তাল গাছ। আসবেন কাল?

বললুম, আসব।

—তা হলে এই টর্চটা রাখুন সঙ্গে। কাল সকালেই সঙ্গে করে আনবেন।

বললুম, টর্চের দরকার নেই, এমনিই যেতে পারব এখন। আর তা ছাড়া আমার চাইতে বেশি পথ যেতে হবে আপনাকে, ওটা আপনারই দরকার।

—আমার না হলেও চলে। অভ্যেস হয়ে গেছে।

কেন জানি না, ফস করে জিজ্ঞেস করে বসলুম ঃ একটা কথা বলব? রাগ করবেন না?

—রাগ করব কেন? বলুন।

—আপনি সব জেনেশুনেও এই সন্ধ্যেবেলা ওই সাপের জাঙালে গিয়ে ঢুকেছিলেন?

—দরকার মশাই, দরকার। পিয়োর অ্যাণ্ড সিম্পল নেসেসিটি।—চৌধুরী হাসলেন ঃ কয়েকটা সাপের খোলস আনতে গিয়েছিলুম।

—সাপের খোলস!—পা থেকে মাথা পর্যন্ত আমার ঝাঁকুনি লাগল।

—হ্যাঁ—হ্যাঁ। আজ কী তিথি জানেন? জানেন না? যাই হোক, এই তিথিতে সাপের খোলস কুড়িয়ে আনতে পারলে তা দিয়ে বাতের একটা অব্যর্থ ওষুধ নাকি তৈরী করা যায়। সেইটে পরীক্ষা করব বলেই খোলস খুঁজতে গিয়েছিলুম। একেবারে হতাশ হতে হয় নি, দুটো পেয়েছি। দেখবেন?

এতক্ষণে আমার মনে পড়ল, কাকার কাছে শুনেছি যে চৌধুরী জড়িবুটির ব্যবসা করেন ; আরো খেয়াল হল, চৌধুরীর বাঁ হাতে ছোট একটা চটের থলি আছে বটে।

চৌধুরী থলিতে হাত ঢোকাবার উপক্রম করতেই আমি প্রায় আর্তনাদ করে উঠলুম।

—না-না, সাপের খোলস আমি দেখতে চাই না।

হা-হা করে মাঠ কাঁপিয়ে হেসে উঠলেন ভদ্রলোক। বললেন, যতই বিষধর সাপ হোক মশাই, তার খোলসে বিষ থাকে না। আচ্ছা—চললুম এখন; কাল সকালে তা হলে

আসছেন আমার ওখানে—নেমন্তন্ন রইল।

বলে আর দাঁড়ালেন না—বাঁ দিকের রাস্তা ধরে লম্বা লম্বা পায়ে এগিয়ে চললেন। আর আমার মনে হল, তাঁর পাশে পাশে যেটা চলেছে ওটা তাঁর ছায়া নয়—আর একটা ছায়া-মূর্তি সহযাত্রী বন্ধুর মতো তাঁর কাঁধে হাত দিয়ে এগিয়ে চলেছে।

নদীর ধারের সেই অদ্ভুত বিকেল, সন্ধ্যার অন্ধকারে সাপের জাঙাল আর ঘুরে-ফিরে সেই একটা লোক! সব মিলে একটা রহস্যময় তীব্র আকর্ষণ অনুভব করতে লাগলুম। একজন বিদেশী মানুষ, যথেষ্ট শিক্ষিত বলে মনে হয়, আট বছর ধরে উত্তর বাংলার এই নগণ্য পাড়াগাঁয়ে একটা আশ্চর্য জীবন যাপন করছে। আরো বিচিত্র এই যে এখানকার কেউ আজ পর্যন্ত তাকে ভালো করে চেনে না। পলাতক আসামী নয়—তা হলে পুলিসের চোখ এড়াতে পারত না। পাগলা বলে একটা বদনাম আছে, কিন্তু যেখানে যেভাবেই দেখা হোক—লোকটিকে অন্তত পাগল বলে আমার মনে হয়নি।

রহস্যের আকর্ষণে পরদিন যখন চৌধুরীর মডেল ফার্মে গিয়ে পৌঁছুলুম, তখন বেলা গোটা আটেক হবে। চৌধুরী ডোবার ধারে সেই তিনটে তাল গাছের নিচে দাঁড়িয়ে আমারই জন্যে অপেক্ষা করছিলেন মনে হল। বড় বড় পা ফেলে এগিয়ে এলেন।

—আসুন—আসুন।

প্রথম দৃষ্টিতেই বুঝতে পারলুম কাকার কথাই ঠিক। এ আর যাই হোক—মডেল ফার্মিংয়ের সঙ্গে এর কোনো সম্পর্ক নেই। টিনের ছোট একটি বাড়ি—বিঘে কয়েক জমিতে সামান্য কিছু তরিতরকারি চোখে পড়ল। গুটি ছয়েক হাঁস চরছিল ডোবায়—কয়েকটা মুরগীকেও এদিক-ওদিক ছোটাছুটি করতে দেখলুম।

যে ঘরটায় ঢুকলুম—সেইটেই বোধ হয় বসবার ঘর। একটা তক্তপোশের ওপর মলিন ছেঁড়া মাদুর। মেটে দেওয়ালের দুটো কুলুঙ্গিতে কতগুলো শিশি-বোতল-কৌটো, কিছু শেকড়-বাকড়। বুঝতে পারলুম, মডেল ফার্মিংয়ে চৌধুরীর অন্ন-সংস্থান হয় না—এইগুলোতেই তাঁর আসল জীবিকা।

—বসুন, চা বলে আসি।

বললুম, চা আমি খেয়ে এসেছি, ব্যস্ত হবেন না।

—আহা, খেয়ে তো আসবেনই, সে কি আর আমি জানিনে? কিন্তু আমার ফার্মের টাটকা মুরগীর ডিমের ওমলেট আর নিজের গোরুর দুধের মালাই চা—তার স্বাদ একটু আলাদা মনে হবে আপনার। বসুন—বসুন—

ভেতরের দিকে চলে গেলেন চৌধুরী, আমি সেই তক্তপোশটায় বসে রইলুম। মেটে ঘরের সোঁদা গন্ধের সঙ্গে সেই ওষুধপত্রগুলোর আঘ্রাণ যেন একটু একটু করে কুয়াশার মতো আমার মস্তিষ্কের ভেতরে ঘন হতে লাগল। বাইরে থেকে হাঁসের ডাক শুনতে পাচ্ছিলুম—খোলা দরজা দিয়ে প্রকাণ্ড একটা নীল ভ্রমর এসে ঘরের ভেতরে একবার ঘুরপাক খেয়ে গেল।

চৌধুরী ফিরে এলেন—বসলেন তক্তপোশের আর এক কোণায়। বললেন, আমার মডেল ফার্ম দেখে খুব নিরাশ হয়েছেন, না?

কী জবাব দেব বুঝতে পারলুম না। একে আদৌ ফার্ম বলে কিনা আমার জানা নেই,

আর এইটেই মতেন হিরোরে মেনে নেওয়া উচিত কিনা তা-ও আমার মনে সংশয় তুলল।

*চৌধুরী হাসলেন : ইচ্ছে একটা সত্যিই ছিল* সুকুমারবাবু। কিন্তু এই আট বছরে—

বাধা দিয়ে আশ্চর্য হয়ে বললুম, আমার নাম আপনি জানেন?

—কলকাতার একজন প্রফেসার এসেছেন আমাদের পাড়াগাঁয়ে—নাম কে না জানে বলুন। আমার নামও নিশ্চয় শুনেছেন আপনি—

হাসিটা আবার ফুটে উঠল ভদ্রলোকের মুখে ঃ পাগলা চৌধুরী, তাই না?

কুণ্ঠিত হয়ে জবাব দিলুম ঃ তাই শুনেছি।

—কিন্তু পাগলা আমার নাম নয়, ডাকনামও নয়। এখানকার লোকেই ওটা দিয়েছে আমাকে। আপনি নিশ্চয় চক্ষুলজ্জার খাতিরে আমাকে পাগলাবাবু বলে ডাকতে পারবেন না—আর বার বার চৌধুরীমশাই বলতেও বেয়াড়া লাগবে। আমার একটা জবরদস্ত পোশাকী নাম আছে—তুহিনাংশু দত্তচৌধুরী। সংক্ষেপে তুহিন বলতে পারেন।

তুহিনাংশু দত্তচৌধুরী! এই মুহূর্তে ঘরের মেটে দেওয়াল আর ওষুধপত্রের গন্ধে কুয়াশা জমে ওঠা আমার মস্তিষ্কের ভেতরে বিদ্যুৎ বয়ে গেল। এই নাম একটু অসাধারণ—এ নাম একবার কানে এলে সহজে ভোলা যায় না। তৎক্ষণাৎ আমার মনে পড়ল।

সেই কবিতার বইটি। সবশুদ্ধ পঞ্চাশ পৃষ্ঠার বেশি নয়। গাঢ় হলুদ রঙের মলাটে লাল টকটকে অক্ষরে লেখা : 'খাঁচায় সকাল'। কতগুলি তীক্ষ্ণধার আধুনিক কবিতা। বিখ্যাত সমালোচকের লেখা উচ্ছ্বসিত মুখবন্ধ।

পড়ে মুগ্ধ হয়েছিলুম। আর শুধু বইটিই নয়। কিছু কিছু সাময়িক পত্রিকায় এই উজ্জ্বল প্রতিভার আবির্ভাব জানিয়েছিল সেদিন। ভিড়ের মাঝখানে মিশে যায়নি—নিজের পরিচয়েই মাথা তুলে দাঁড়িয়েছিল। তারপর হঠাৎ কবে হারিয়ে গেলেন তুহিনাংশু দত্তচৌধুরী। তাঁর আরো কিছু অনুরাগী পাঠকের সঙ্গে আমিও তাঁর কবিতার খোঁজ করেছিলুম দু-এক বছর পর—তারপরে যেমন হয়, 'খাঁচায় সকাল'-এর কবিকে আমি ভুলে গিয়েছিলুম।

কিন্তু মনে পড়ল। প্রায় দশ বছরের ওপার থেকে মনে পড়ল আবার। সেই গাঢ় হলদে মলাটের ওপর টকটকে লাল অক্ষরগুলো স্পষ্ট জ্বলে উঠল চোখের সামনে।

রুদ্ধ স্বরে বললুম, কবি তুহিনাংশু দত্তচৌধুরী?

ঠিক দেখলুম কিনা জানি না, পাগলা চৌধুরীর মুখ সাদা হয়ে গেল একবারের জন্যে। তারপরেই হেসে উঠলেন।

—কী আশ্চর্য, সে-সব ছেলেমানুষির কথা এখনো কারো মনে আছে নাকি? আমি তো কবে ভুলে গেছি।

—ভুলে গেছেন? অথচ এত ভালো কবিতা লিখতেন আপনি?

—ভালো কবিতা নয় মশাই, হাত থাকলেই বাঙালির ছেলে কবিতা লেখে, আমিও লিখতুম। তখন সবে কলেজ থেকে বেরিয়েছি, একটা ভদ্ররকমের চাকরিও জুটিয়েছিলুম—একজনের পাল্লায় পড়ে একটা কবিতার বইও ছেপে ফেলা গেল। তারপরেই দেখলুম এ-সব প্রলাপ বকবার কোনো মানেই হয় না, ভাবলুম—একটা বড়ো কাজ কিছু করা যাক—সাম্‌থিং কনস্ট্রাক্‌টিভ। একটা মডেল ফার্ম করলে কেমন হয়? ছুটিতে দার্জিলিং চলেছি—এই রেলস্টেশনটায় এসে হঠাৎ ট্রেন থেমে গেল—লাইনে গোলমাল হয়েছে

কোথাও। কী মনে হল—নেমে পড়লুম এখানে। চলে গেলুম গাঁয়ের ভেতরে। সেইদিনেই কয়েক বিঘে জমি বায়না করে ফেললুম অসম্ভব সস্তায়। সেই থেকে আছি এখানে—কবিতা লেখার চাইতে অনেক বড়ো কাজের খোঁজ পেয়েছি। এদিকের লোকে টোট্‌কায় বিশ্বাস করে, আমিও কিছু আলোচনা করেছি ও নিয়ে। নেহাৎ ফেল্‌না জিনিস নয় মশাই। মডেল ফার্মিংয়ে তেমন জুৎ করতে পারিনি, তবুও সব মিলিয়ে বেশ আছি। কী হবে মশাই বানানো কবিতা দিয়ে—কী মানে হয় তার?

এক নিঃশ্বাসে বলে গেলেন তুহিনাংশু। কিন্তু সম্পূর্ণ বিশ্বাস করতে পারলুম না আমি; কেমন মনে হল অনেক কথার ভিড়ে কয়েকটা ছোট ছোট কথা লুকিয়ে রইল; এমন অনেকগুলো প্রশ্ন রইল—যার জবাব তুহিনাংশু কোনোদিন দেবেন না।

আমার স্মৃতির মধ্যে কয়েকটা কবিতার লাইন জ্বলে উঠল হঠাৎ। আশ্চর্য ভালো লেগেছিল সেদিন। অন্যমনস্কের মতো আমি আবৃত্তি করলুম ঃ

মণিকা, তোমার বাঘিনী-প্রেমের
আদিম অন্ধ রাতে
নোনা সাগরের ক্ষুব্ধ নিশান
তোলে সুন্দরবন
আমি ছুটে চলি হিংস্র কিরাত
খর বল্লম হাতে
সাপের মণিতে বিষাক্ত-নীল
আলোর সঞ্চরণ—

—থামুন!

না, চিৎকার করলেন না তুহিনাংশু, প্রায় নিঃশব্দেই উচ্চারণ করলেন। কিন্তু তাঁর চোখে, তাঁর ঠোঁটে, তাঁর সমস্ত শরীরে যেন আর্তনাদ ফুটে উঠল একটা—যেন ঘর ফাটিয়ে একটা নীরব হাহাকার জেগে উঠল তাঁর। আতঙ্কে থেমে গেলুম আমি।

তুহিনাংশু আরো কিছু হয়তো বলতে যাচ্ছিলেন, কিন্তু একটি মেয়ে এসে ঘরে ঢুকল। কালো, কদাকার, গায়ে ময়লা একটা শাড়ী জড়ানো—একটি সেমিজ-ব্লাউজ পর্যন্ত নেই। কপাল পর্যন্ত ঘোমটা টানা—হাতে ওমলেট আর জলের গ্লাস।

তুহিনাংশু বললেন, আমার স্ত্রী।

আমি বললুম, নমস্কার।

ভদ্রমহিলা ফিরেও তাকালেন না আমার দিকে। তক্তপোশের ওপর আমার পাশেই প্লেট আর গ্লাস নামিয়ে রাখলেন, এক হাতে মাথার ঘোমটা আরো খানিকটা টেনে দিলেন. তারপর আবার যে পথে এসেছিলেন সেই দিকেই অদৃশ্য হয়ে গেলেন।

তুহিনাংশু বললেন, কিছু মনে করবেন না মশাই। আমার স্ত্রী বোবা আর কালা—কানে শুনতে পায় না। চোখেও যে খুব ভালো দেখে তা নয়।

চকিত হয়ে বললুম, তাই নাকি?

সেই কালো ফ্রেমের চশমার ভেতর দিয়ে তুহিনাংশুর চোখ দুটো অস্বাভাবিক তীক্ষ্ণতায় জ্বলতে লাগল ঃ এই তো ভালো মশাই—যাকে বলে আদর্শ স্ত্রী। লেখাপড়া জানে না--গরিবের মেয়ে, কানে শোনে না, কথা বলতে পারে না। আমি বিয়ে করেছি বলে

একখানা সুন্দর মুখ দেখেছিলেন আপনারা—তার চোখে তখন আগুন খেলছিল। এবার সেখানে দেখবেন একটা অদ্ভুত মুখোশ। কঙ্কালের? ঠিক তা নয়। সে মুখ সাদা মার্বেল পাথরের মতো—তার নাক নেই—চোখ নেই—ঠোঁট নেই—যেন একটা বন্ধ দেওয়ালের মতো; যদি মানুষের শরীর হয়—তার রক্তের শেষ কণাটি পর্যন্ত চুষে নিংড়ে খেয়েছে কেউ, যদি পাথর হয়—সে পাথর চিরকালের মতো মৃত—তার একটি ফাটল দিয়েও একটি জলের বিন্দু কোনোদিন নেমে আসেনি।

সেই মুখের দিকে তাকিয়ে থাকবে নায়ক—যেন সেও পাথর হয়ে গেছে। চারদিকে উঠতে থাকবে শহরের শব্দ—গাড়ি চলছে, বিমান উড়ছে, ভোঁ বাজছে, ক্রেন ওঠা-নামা করছে। নায়ককে এই অবস্থায় রেখে আমরা মঞ্চ অন্ধকার করে দেব।

এইবারে যা ফুটে উঠবে, তা একটি পোড়ো বাড়ি। আপনারা হানা বাড়িরই সুর শুনতে পাবেন। আলোয় অন্ধকারে দেখা যাবে—কোথাও তার ইট ধসে পড়েছে, কোথাও কালো কালো গর্ত রাক্ষসের করোটির শূন্য চোখের মতো তাকিয়ে আছে, কোথাও মাথা তুলেছে বটের চারা। মঞ্চের পেছন দিয়ে হিস হিস করতে করতে চলে যাবে একটা কালো রঙের প্রকাণ্ড সাপ। হয়তো দু-একবারের জন্য বুকের ভেতরে ছমছম করে উঠবে আপনাদেরও।

এইখানে—যন্ত্রের মতো পা ফেলে ঢুকবে আমাদের নায়ক। তার চলা দেখে মনে হবে —সে মানুষ নয়—যেন একটা 'রোবোট' এগিয়ে আসছে। সে এসে থেমে দাঁড়াবে। তখন সেই হানা বাড়ির একটা অন্ধকার গর্ত থেকে দুটো সার্চলাইটের মতো জ্বলে উঠবে এক-জোড়া চোখ। আপনাদের বুঝতে কষ্ট হবে না—একটা প্যাঁচার চোখ সে দুটো।

আমাদের নায়ক প্রশ্ন করবে, 'কে তুমি?' উত্তর আসবে প্রতিধ্বনির মতো ঃ 'তুমি।'

'আমি?' 'হাঁ—হাঁ—হাঁ।'—শুধু প্যাঁচা নয়—বাজনার সুরে সুরে সারা বাড়িটা কথা কয়ে উঠবে—সাড়া দেবে প্রত্যেকটা ভাঙা ইট, রাক্ষসের করোটি চোখের মতো প্রত্যেকটা গর্ত-গহ্বর, প্রতিটি অশ্বত্থের চারা। সাপটাও থেমে দাঁড়িয়ে ফণা তুলে হিস্‌হিস্ করে উঠবে।

আমাদের নায়ক শুনবে ঃ 'তুমি—তুমি—তুমি!'

'আমি!'

'তুমিই তো। চিনতে পারছ না নিজেকে? কতকাল ধরে অপেক্ষা করে আছো—ভুলে গেলে সে কথা?'

'কিন্তু—'

'আমি যে তোমারই দর্পণ!'—সার্চলাইটের মতো দুটো চোখের আলো নায়কের পাংশু মুখের ওপর এসে পড়বে—উদ্ভাসিত করে তুলবে তাকে। চারদিক থেকে প্রতিধ্বনি উঠতে থাকবে ঃ 'আমি যে তোমারই দর্পণ—হা-হা-হা।'

হা-হা-হা করে এই হাসির আওয়াজ আকাশ-বাতাস ভরে তুলবে—মনে হবে আপনাদেরও কান সেই শব্দে বধির হয়ে যাচ্ছে! তারপর বেরিয়ে আসবে কতকগুলো ছায়ামূর্তি—তাদের চেনা যাবে না, দেখা যাবে না,—কখনো বোধ হবে কতকগুলো কবন্ধ প্রেত, কখনো মনে হবে কতকগুলো অদ্ভুত জীব—মানুষের আদল আসে অথচ তারা মানুষ নয়; তারা আমাদের নায়ককে চারদিক থেকে ঘিরে ধরবে, চলবে এক বেসুরো

খেয়ালি তাণ্ডব—আলোর রঙ বদলাবে ঘন ঘন, বাজনায় কোনো সঙ্গতি থাকবে না।

আমাদের নায়ক হাহাকার করে জিজ্ঞাসা করবেঃ 'কারা—কারা তোমরা?'

তারা সেই তাণ্ডব নাচের তালে-বেতালে সুরে-বেসুরে যেন জবাব দিতে থাকবেঃ 'তুমি—তুমি—তুমি!'

চিৎকার করে বলে উঠবে নায়কঃ 'আমি তোমাদের হত্যা করব—আমি তোমাদের হত্যা করব।'

কোথা থেকে কে একখানা তলোয়ার এগিয়ে দেবে নায়কের হাতে। সে পাগলের মতো আঘাত করতে চাইবে ছায়ামূর্তিগুলোকে। কিন্তু সে আঘাত তাদের কাউকে স্পর্শ করবে না। শূন্যে তলোয়ার ঘুরতে থাকবে—লক্ষ্য খুঁজবে চারদিকে, কিন্তু কাউকে পাবে না—প্রত্যেকটা আঘাত যেন কারা ঘুরিয়ে দেবে তার দিকে—তারই তলোয়ার ঘুরে-ফিরে এসে বার বার তার বুকে-পেটে বিঁধতে থাকবে।

তালে-বেতালে নেচে যাবে ছায়ামূর্তিগুলো। বাজনায় ঝড় চলবে, অসংলগ্ন আলোয় তুফান ছুটবে উথাল-পাথাল। অন্ধকার কোটরের মধ্যে হা-হা করে হাসতে থাকবে প্যাঁচাটা —আর মূর্তিগুলো পরম আনন্দে ঘন ঘন করতালি দিয়ে বলতে থাকবেঃ 'তুমি—তুমি—তুমি!'

সেই তাণ্ডবের মধ্যে অন্ধকার নেমে আসবে। যখন আলো হয়ে উঠবে, তখন আপনারা শুনতে পাবেন সেই প্রথম বাজনার সুর—যখন তিনটি মেয়ে এসেছিল শিউলি ফুল, ধানের মঞ্জরী আর চির-চেনা প্রাণরহস্যের সেই সোনার কৌটোটি নিয়ে।

কিন্তু এই মিউজিকের কনট্রাস্টে দেখা যাবে আমাদের নায়ক সেই ভাঙা বাড়ির মাটিতেই পড়ে আছে। সেই ছায়ামূর্তিটা নেই, সেই প্যাঁচার চোখও না। শুধু দেখা যাবে—হাতের তলোয়ারখানা তার বুকে বেঁধানো, সে মৃত। শুধু তার মাথার কাছে ফণা ধরে আছে কুণ্ডলী পাকিয়ে সেই সাপটা।

সমবেত ভদ্রমহোদয় ও মহিলাবৃন্দ, এই হল আমাদের নাটক 'কালপুরুষে'র বিষয়বস্তু। এ নাটক ট্র্যাজিডি কিংবা কমেডি , রূপক না প্রহসন—তা আমি জানি না, হয়তো সৌম্যেন জানত। কিন্তু সে আর বেঁচে নেই—তার কথা সে আর বলতে পারল না। বন্ধুগণ, আমার কখনো কখনো সন্দেহ জাগে, এ নাটক কি তারই আত্মকাহিনী? কিংবা তার মতো আরো অনেকের—যাদের আমরা চিনি, যাদের আমরা চিনি না?

কিন্তু আগেই বলেছি—আমি এর কোনো ভাষ্য করব না। একে যদি সহস্রকোণিক বলে ভাবি—তা হলে বিভিন্ন কোণ থেকে এ আপনাদের মনে প্রতিফলিত হোক, আপনাবা নিজেদের ব্যক্তিত্ব অনুযায়ী এর তাৎপর্য গ্রহণ করুন।

আমি আপনাদের অনেকখানি সময় নিয়েছি—সেজন্য আমাকে মার্জনা করুন। কিন্তু আমাদের মঞ্চ এবং শিল্পীরা প্রস্তুত—এখুনি অনুষ্ঠান আরম্ভ হবে।

নমস্কার।

গল্পসমগ্র দ্বিতীয় খণ্ড সমাপ্ত

# নারায়ণ গল্পসমগ্র

## প্রথম খণ্ডের সূচী